নেরই ঐরূপ শব্দ-ব্যবহার ও সাদৃশ্য প্রতীতি হইয়া থাকে; তাহা হইলে ত, অন্ধের রূপবিশেষ জ্ঞানের ন্যায় এই সাদৃশ্যাদি ব্যবহার এবং তোমাদের সর্ব্বজ্ঞ বুদ্ধদেবকর্ত্তৃক প্রণীত শাস্ত্রপ্রভৃতি সমস্তই 'অন্ধপরম্পরা' রূপে পরিগণিত হইয়া পড়ে; অথচ তোমরা ত তাহা স্বীকার কর না। তাহার পর, ক্ষণভঙ্গবাদে (ক্ষণিক বিজ্ঞানবাদে) যে, কৃতনাশ ও অকৃত-সমাগমনামক দুইটী দোষ উপস্থিত হয়, তাহা ত সুপ্রসিদ্ধই আছে। ২৭

যদি বল, শৃঙ্খল যেমন অনেকাবয়ববিশিষ্ট হইয়াও একত্ব-প্রতীতির বিষয় হয়, তেমনি পূর্ব্বপশ্চাদ্ভাবে যে সমুদয় প্রত্যয় বা বুদ্ধিবিজ্ঞান উৎপন্ন হয়, সে সমুদয়ের সহিত সম্মিলিত একটি মাত্র প্রত্যয়ই 'ইহা এক, অমুক এক' ইত্যাদি লৌকিক ব্যবহার নিষ্পাদন করিয়া থাকে; এবং সেই একত্ব প্রত্যয়ের বলেই 'ইহা অমুকের সদৃশ' এইরূপ সাদৃশ্য-ব্যবহার হইয়া থাকে। না—তাহাও বলিতে পার না; কারণ, বর্ত্তমান ও অতীত বস্তুদ্বয় স্বভাবতই বিভিন্নকালবর্ত্তী; তন্মধ্যে একটী বর্ত্তমান—যাহা শৃঙ্খলের অবয়ব-স্থানবর্ত্তী, আর অপর প্রত্যয়টী অতীত; ঐ উভয় প্রত্যয়ই ভিন্নকালস্থায়ী। এখন ঐ উভয়বিধ প্রতীতির যাহা বিষয়, উক্ত শৃঙ্খল-প্রত্যয় যদি তাহাকেই অবগাহন করে, তাহা হইলে ঐ বিজ্ঞান ক্ষণদ্বয়-ব্যাপক হওয়ায় পুনশ্চ তোমার অভিমত ক্ষণিকবাদের ব্যাঘাত ঘটিল; অধিকন্তু 'তোমার, আমার' ইত্যাদি বিশেষ ব্যবহারের অনুপপত্তি নিবন্ধন লৌকিক সমস্ত ব্যবহারও বিলুপ্ত হইবার উপক্রম হইল। ২৮

বিশেষতঃ সমস্ত বস্তুই যদি স্বসংবেদ্য স্বীয় বিজ্ঞানের বিষয়ীভূত হইয়াও বিজ্ঞানাত্মক হয়, তাহা হইলে, বিজ্ঞানকে যখন স্বভাবস্বচ্ছ প্রকাশমাত্র স্বরূপ বলিয়া স্বীকার করা হইয়াছে, তখন, তদ্দর্শী অন্য কেহ না থাকায় তোমার অভিমত যে, অনিত্যত্ব, দুঃখশূন্যত্ব ও অনেকরূপত্ব প্রভৃতি নানাবিধ কল্পনা, সে সমস্তও কিছুতেই উপপন্ন হয় না। বলিতে পার, দাড়িম ফল যেরূপ অনেকাংশবিশিষ্ট হইয়াও একত্ব-প্রতীতির বিষয় হয়, তদ্রূপ বিজ্ঞানও বিরুদ্ধ অনেকাংশবিশিষ্ট হইয়াও একত্ব-প্রতীতির বিষয় হইতে পারে; না, তাহাও হইতে পারে না; কারণ, [তোমাদের মতে] বিজ্ঞান পদার্থটি হইতেছে স্বচ্ছ প্রতীতিমাত্রস্বরূপ। [সুতরাং তাহার সম্বন্ধে অধিকাংশ কল্পনা হইতেই পারে না]। তাহার পর, অনিত্য দুঃখাদিকেও বিজ্ঞানেরই অংশ বলিয়া স্বীকার করিতে পার না; কারণ, তাহা হইলে, দুঃখাদি বিষয়সমূহও যখন অনুভূতির বিষয়, তখন দুঃখাদি বিষয়কেও বিজ্ঞানাতিরিক্ত বলিয়া স্বীকার কর'ই আবশ্যক হইতেছে। যদি বল, অনিত্য

দুঃখাদিই বিজ্ঞানের স্বরূপ ; তাহা হইলেও, সেই দুঃখাদির অভাবে বিজ্ঞানের বিশুদ্ধি কল্পনা করা সঙ্গত হইতে পারে না ; কেন না, যে সমস্ত মল বা দোষ সংযোগী ( অস্বাভাবিক—আগন্তুক ), সেই সমুদয় মলের বিয়োগেই বস্তুর বিশুদ্ধি সিদ্ধ হইয়া থাকে, [ তেমনি ] ; কিন্তু যাহা যাহার স্বভাবসিদ্ধ ধর্ম্ম, তাহার সহিত কখনও তাহার বিয়োগ হইতে পারে না, এবং কুত্রাপি সেরূপ দেখিতেও পাওয়া যায় না ; স্বভাবসিদ্ধ প্রকাশ ও উষ্ণতারহিত অগ্নি কোথাও কাহারো দৃষ্টিগোচর হয় নাই এবং হইবেও না। তবে যে, অন্য দ্রব্যের সংযোগে পুষ্পের স্বভাবসিদ্ধ লৌহিত্যাদি গুণের বিয়োগ (বিপর্য্যয়) দেখিতে পাওয়া যায়, সেখানেও ঐসমস্ত গুণ সংযোগজন্য বলিয়াই অনুমিত হইয়া থাকে ; কেন না, দেখিতে পাওয়া যায়,—দ্রব্যবিশেষ দ্বারা ভাবনা দিলে পুষ্পে ও ফলে অন্যপ্রকার গুণ উৎপন্ন হইয়া থাকে ; কাজেই বলিতে হইবে যে, উক্ত ক্ষণিকবাদে বিজ্ঞানের বিশুদ্ধি কল্পনা রক্ষা করা সম্ভবপর হয় না। ২৯

তাহার পর, তোমরা যে, বিষয়-বিষয়িভাবে প্রতিভাসমান বিজ্ঞানের অসত্যতা-প্রতীতিকেই বিজ্ঞান-মল বলিয়া কল্পনা করিয়া থাক ; [ বিজ্ঞানাতিরিক্ত পদার্থ না থাকায় ] বিজ্ঞানের সহিত অপরের সম্বন্ধ সম্ভাবনা না হওয়ায় তাহাও উপপন্ন হয় না ; যাহা অবিদ্যমান—অসত্য, তাহার সহিত বিদ্যমান সত্য পদার্থের সম্বন্ধ হইতেই পারে না। যদি অন্য পদার্থের সহিত সম্বন্ধেরই সম্ভাবনা না রহিল, তবে, যাহার যেরূপ ধর্ম্ম দেখিতে পাওয়া যায়, তাহার তাহাই স্বাভাবিক বলিয়া স্বীকার করিতে হইবে ; সুতরাং অগ্নির উষ্ণতা ও আদিত্যের প্রকাশ ধর্ম্ম যেরূপ কস্মিন্ কালেও অগ্নি ও আদিত্য হইতে বিযুক্ত হয় না, তদ্রূপ বিজ্ঞানের ও ঐ স্বাভাবিক ধর্ম্মের বিয়োগ হওয়া কখনও সম্ভবপর হইতে পারে না ; অতএব তোমাদের যে, আগন্তুক বস্তুসম্বন্ধবশতঃ বিজ্ঞানের মালিন্য ও তাহার বিয়োগরূপ বিশুদ্ধি কল্পনা, বেশ বুঝা যাইতেছে যে, তাহা অপ্রামাণিক 'অন্ধপরম্পরা' ভিন্ন আর কিছুই নহে। ৩০

ইহার উপর, তাহারা যে, সেই বিজ্ঞানেরই নির্ব্বাণকে ( পরিসমাপ্তিকে ) পুরুষার্থ ( পুরুষের প্রার্থনীয় মোক্ষ ) বলিয়া কল্পনা করিয়া থাকে ; তাহাতেও সেই নির্ব্বাণরূপ ফলের আশ্রয় বা ফলভাগী মিলিতেছে না। দেখ, যাহার শরীরে কণ্টক বিদ্ধ হয়, সেই কণ্টকবিদ্ধ পুরুষের মৃত্যু হইলে, সে কখনই সেই কণ্টকবেধজনিত দুঃখ-নিবৃত্তিরূপ ফলের আশ্রয় হইতে পারে না ; এইরূপ বিজ্ঞানরূপী পুরুষের সম্পূর্ণভাবে ধ্বংস হইলে এবং উক্ত ফলের আশ্রয়ও কেহ না

থাকিলে, উক্ত পুরুষার্থ কল্পনা নিশ্চয়ই বিফল বা অনাবশ্যক হইয়া পড়ে। কারণ, [তোমার মতে] পুরুষ-শব্দবাচ্য যে, বুদ্ধি-বিজ্ঞানরূপী আত্মার প্রয়োজনকে পুরুষার্থ বলিয়া কল্পনা করা হইতেছে; সেই পুরুষপদবাচ্য বিজ্ঞানের নির্ব্বাণ বা উচ্ছেদ হইয়া গেলে, বল দেখি, কাহার অর্থ (প্রয়োজন) 'পুরুষার্থ' বলিয়া পরিগণিত হইবে? পক্ষান্তরে, যাহার মতে বহু বিষয়দর্শী বিজ্ঞানাতিরিক্ত আত্মা আছে, তাহার মতে প্রত্যক্ষ ও স্মরণের বিষয়ীভূত দুঃখনিদানের সহিত সংযোগ-বিয়োগাদি সমস্তই উপপন্ন হয়,—অপর পদার্থের সংসর্গে মালিন্য ও তাহার বিয়োগে বিশুদ্ধি, ইত্যাদি সমস্ত কথাই সঙ্গত হয়, [কিন্তু বিজ্ঞানবাদে তাহার কোনটাই উপপন্ন হয় না]। তাহার পর শূন্যবাদী বৌদ্ধের মতটা ত সর্ব্ব-প্রমাণবিরুদ্ধ; সুতরাং এখানে তাহার প্রতিষেধ বা খণ্ডনের জন্য আর পৃথক্ যত্ন করা হইল না ॥২৫৮॥৭॥

স বা অয়ং পুরুষো জায়মানঃ শরীরমভিসম্পদ্যমানঃ পাপ্মভিঃ সংসৃজ্যতে, স উৎক্রামন্ ম্রিয়মাণঃ পাপ্মনো বিজহাতি ॥ ২৫৯ ॥ ৮ ॥

**সম্বন্ধার্থঃ।**—সঃ (পূর্ব্বোক্তঃ) অয়ং (বিজ্ঞানময়ঃ) পুরুষঃ বৈ (অবধারণে) জায়মানঃ—শরীরম্ অভিসম্পদ্যমানঃ (অভিনব-দেহেন্দ্রিয়সমষ্টিম্ আদদানঃ সন্) পাপ্মভিঃ (পাপৈঃ) সংসৃজ্যতে (সংযুজ্যতে), সঃ (পূর্ব্বোক্তঃ পুরুষঃ) উৎ-ক্রামন্ (দেহাৎ নির্গচ্ছন্) ম্রিয়মাণঃ সন্ পাপ্মনঃ (পাপানি) বিজহাতি (ত্যজতি) ॥২৫৯॥৮॥

**মূলানুবাদ।**—ইতঃপূর্ব্বে যে পুরুষের কথা বলা হইয়াছে, সেই এই পুরুষ যখন জন্মে—শরীর ধারণ করে, তখনই পাপের সহিত সংমিলিত হয় (সংযুক্ত হয়), আবার সেই পুরুষই যখন দেহ হইতে বহির্গত হয়—মুমূর্ষু হয়, তখন সেই সমস্ত পাপ পরিত্যাগ করে ॥ ২৫৯ ॥ ৮ ॥

**শাঙ্করভাষ্যম্।**—যথৈব ইহৈকস্মিন্ দেহে স্বপ্নো ভূত্বা মৃত্যো রূপাণি কার্য্যকরণানি অতিক্রম্য স্বপ্নে স্বে আত্মজ্যোতিষি আস্তে, এবং স বৈ প্রকৃতঃ পুরুষঃ অয়ং জায়মানঃ—কথং জায়মানঃ? ইতি—উচ্যতে—শরীরং দেহেন্দ্রিয়-সঙ্ঘাতম্ অভিসম্পদ্যমানঃ শরীরে আত্মভাবমাপদ্যমান ইত্যর্থঃ। পাপ্মভিঃ পাপ্ম-সমবায়িভির্ধর্ম্মাধর্ম্মাশ্রয়ৈঃ কার্য্যকরণৈরিত্যর্থঃ, সংসৃজ্যতে সংযুজ্যতে; স এবোৎ-ক্রামন্ শরীরান্তরম্ ঊর্দ্ধং ক্রামন্ গচ্ছন্; ম্রিয়মাণ ইত্যেতস্য ব্যাখ্যানম্ উৎক্রাম-

ম্রিতি ; তানেব সংশ্লিষ্টান্ পাপ্মরূপান্ কার্য্যকরণলক্ষণান্ বিজহাতি তৈর্বিযুজ্যতে তান্ পরিত্যজতি।

যথায়ং স্বপ্নজাগ্রদ্বৃত্ত্যোর্ব্বর্ত্তমান একৈকস্মিন্নেব দেহে পাপ্মরূপকার্য্যকরণোপাদান-পরিত্যাগাভ্যাম্ অনবরতং সঞ্চরতি—ধিয়া সমানঃ সন্; তথা সোঽয়ং পুরুষঃ উভৌ ইহলোক-পরলোকৌ জন্মমরণাভ্যাং কার্য্যকরণোপাদান-পরিত্যাগাবনবরতং প্রতিপদ্যমান আ সংসারমোক্ষাৎ সঞ্চরতি, তস্মাৎ সিদ্ধমস্যাত্মজ্যোতি-ষোঽন্যত্বং কার্য্যকরণরূপেভ্যঃ পাপ্মভ্যঃ সংযোগবিয়োগাভ্যাম্; ন হি তদ্ধর্ম্মত্বে সতি তৈরেব সংযোগো বিয়োগো বা যুক্তঃ ॥২৫৯॥৮॥

টীকা। প্রসঙ্গাগতং পরপক্ষং নিরাকৃত্য শ্রুতিব্যাখ্যানমেবানুবর্ত্তয়ন্নুত্তরবাক্যতাৎপর্য্যমাহ—যথেতি। এবমাত্মা দেহভেদেঽপি বর্ত্তমানং জন্ম ত্যজন্ জন্মান্তরং চোপাদদানঃ কার্য্যকরণান্যতি-ক্রামতীতি শেষঃ। অতঃ স্বপ্নজাগরিতসঞ্চারাদ্দেহাদ্যতিরেকবদিহলোকপরলোকসঞ্চারোক্ত্যাপি তদতিরেকস্তস্যোচ্যতেঽনন্তরবাক্যেনেত্যর্থঃ। সম্প্রত্যুত্তরং বাক্যং গৃহীত্বা ব্যাকরোতি—স বা ইত্যাদিনা। পাপ্মশব্দস্য লক্ষণয়া তৎকার্য্যবিষয়ত্বং দর্শয়তি—পাপ্মসমবায়িভিরিতি। পাপ্মশব্দস্য পাপবাচিত্বেঽপি কার্য্যসাম্যাদ্ধর্ম্মেঽপি বৃত্তিং সূচয়তি—ধর্ম্মাধর্ম্মেতি। উক্তমর্থং দৃষ্টান্তত্বেনানুবদতি—যথেতি। অবস্থাদ্বয়সঞ্চারস্য লোকদ্বয়সঞ্চারং দার্ষ্টান্তিকমাহ—তথেতি। ইহলোকপরলোকাবনবরতং সঞ্চরতীতি সম্বন্ধঃ। সঞ্চরণপ্রকারং প্রকটয়তি—জন্মেতি। জন্মনা কার্য্যকরণয়োরুপাদানং, মরণেন চ তয়োস্ত্যাগমবিচ্ছেদেন লভমানো মোক্ষাদর্ব্বাগনবরতং সঞ্চরন্ দুঃখী ভবতীত্যর্থঃ। স বা ইত্যাদিবাক্যতাৎপর্য্যমুপসংহরতি—তস্মাদিতি। তচ্ছব্দার্থমেব স্ফুটয়তি—সংযোগেতি। কথমেতাবতা তেভ্যোঽন্যত্বং, তত্রাহ—ন হীতি। স্বাভাবিকস্য হি ধর্ম্মস্য সতি স্বভাবে কুতঃ সংযোগবিয়োগৌ বহ্ন্যৌষ্ণ্যাদিষ্বদর্শনাৎ, কার্য্যকরণয়োশ্চ সংযোগবিভাগবশাদস্বাভাবিকত্বে সিদ্ধমাত্মনস্তদন্যত্বমিত্যর্থঃ ॥২৫৯॥৮॥

**ভাষ্যানুবাদ।**—এই একই পুরুষ বর্ত্তমান দেহে যেমন স্বপ্নাবস্থা প্রাপ্ত হইয়া কার্য্যকরণময় দেহেন্দ্রিয়ভাব অতিক্রম করত স্বীয় আত্মজ্যোতিস্বরূপে অবস্থান করে, তেমনি সেই এই প্রস্তাবিত (পূর্ব্ব শ্রুত্যুক্ত) পুরুষও জায়মান হইয়া,—ভাল, পুরুষের আবার জন্ম কিরূপ? তদুত্তরে বলিতেছেন—দেহেন্দ্রিয়সমষ্টিকে প্রাপ্ত হইয়া—স্থূল শরীরে আত্মভাব স্থাপন করিয়া পাপসমূহের সহিত অর্থাৎ পাপপদবাচ্য ধর্ম্মাধর্ম্মের আশ্রয়ীভূত দেহেন্দ্রিয়ের সহিত সংসৃষ্ট হয়—সংযুক্ত হয়; আবার সেই পুরুষই যখন উৎক্রমণ করে—ভাবী শরীর গ্রহণের জন্য গমন করে অর্থাৎ মৃত্যু-গ্রাসে পতিত হয়,—[ এখানে বুঝিতে হইবে— ] 'উৎক্রামন্' কথাটী 'ম্রিয়মাণ' কথারই ব্যাখ্যা স্বরূপ। তখন পূর্ব্বলব্ধ পাপফল দেহেন্দ্রিয়সঙ্ঘাত পরিত্যাগ করে, অর্থাৎ প্রাপ্ত দেহাদির সহিত বিযুক্ত হয়।

এই পুরুষ বর্ত্তমান এক দেহেই যেমন বুদ্ধিসাম্য প্রাপ্ত হইয়া, স্বপ্ন ও জাগরণাবস্থাভেদে পাপরূপ দেহেন্দ্রিয়াদির গ্রহণ ও পরিত্যাগপূর্ব্বক নিরন্তর সঞ্চরণ করে, এই পুরুষ ঠিক তেমনি মুক্তি না হওয়া পর্য্যন্ত জন্ম-মরণক্রমে দেহেন্দ্রিয়ের গ্রহণ ও পরিত্যাগরূপ ইহলোক ও পরলোক সর্ব্বদা লাভ করিয়া থাকে। অতএব পাপ্ম শব্দবাচ্য দেহেন্দ্রিয়াদির সহিত সংযোগ ও বিয়োগ ঘটে বলিয়াই দেহেন্দ্রিয়াদি হইতে আত্ম-জ্যোতির পার্থক্য প্রমাণিত হইতেছে; কেন না, আত্মজ্যোতিঃ যদি দেহেন্দ্রিয়েরই ধর্ম্ম হইত, তাহা হইলে কখনই তদুভয়ের বিচ্ছেদ সম্ভব হইত না ॥২৫৯॥৮॥

**আভাসভাষ্যম্।**—নন্ন ন স্তঃ অন্যোভৌ লোকৌ, যৌ জন্ম-মরণাভ্যামনুক্রমেণ সঞ্চরতি—স্বপ্ন-জাগরিতে ইব; স্বপ্নজাগরিতে তু প্রত্যক্ষমবগম্যেতে, ন ত্বিহলোক-পরলোকৌ কেনচিৎ প্রমাণেন; তস্মাদেতে এব স্বপ্ন-জাগরিতে ইহলোক-পরলোকাবিতি। উচ্যতে—

**আভাসভাষ্যানুবাদ।**—আচ্ছা জিজ্ঞাসা করি, এই পুরুষ লোক-প্রসিদ্ধ স্বপ্ন-জাগরিতাবস্থার ন্যায় জন্ম-মরণক্রমে, যে লোকদ্বয়ে সঞ্চরণ করিবে, সেই উভয় লোকদ্বয়ের সদ্ভাবে ত কোন প্রমাণ নাই? স্বপ্ন ও জাগ্রদবস্থা প্রত্যক্ষ করিতে পারা যায়; সুতরাং তদ্বিষয়ে সংশয়ের কোন কারণ নাই; কিন্তু ইহলোক ও পরলোক ত কেহই প্রত্যক্ষ করিতে পারে না; অতএব [ মনে হয়, ] উক্ত স্বপ্ন ও জাগরণাবস্থাই যথাক্রমে ইহলোক ও পরলোক-পদবাচ্য, [ তদতিরিক্ত লোক-দ্বয়ের সদ্ভাবে কোনই প্রমাণ নাই ]। তদুত্তরে বলা হইতেছে—

তস্য বা এতস্য পুরুষস্য দ্বে এব স্থানে ভবত ইদঞ্চ পরলোকস্থানঞ্চ, সন্ধ্যং তৃতীয়ংস্বপ্নস্থানম্, তস্মিন্ সন্ধ্যে স্থানে তিষ্ঠন্নেতে উভে স্থানে পশ্যতীদঞ্চ পরলোকস্থানং চ। অথ যথাক্রমোঽয়ং পরলোকস্থানে ভবতি তমাক্রমমাক্রম্যোভয়ান্ পাপ্মন আনন্দাংশ্চ পশ্যতি। স যত্র প্রস্বপিত্যস্য লোকস্য সর্ব্বাবতো মাত্রামপাদায় স্বয়ং বিহত্য স্বয়ং নির্ম্মায় স্বেন ভাসা স্বেন জ্যোতিষা প্রস্বপিত্যত্রায়ং পুরুষঃ স্বয়ংজ্যোতির্ভবতি॥ ॥ ২৬০ ॥ ৯ ॥

**সরলার্থঃ।**—[ সম্প্রতি পুরুষস্য ইহপরলোকসম্বন্ধমেব সমর্থয়িতুমাহ—

তস্যেত্যাদি ]। তস্য (পূর্ব্বোক্তস্য) এতস্য (হৃদয়াবস্থিতস্য) পুরুষস্য বৈ দ্বেএব স্থানে (অবস্থে) ভবতঃ। [ কে তে ? ইত্যাহ— ] ইদং ( বর্ত্তমানজন্মরূপং ) চ পরলোকস্থানং ( পরজন্ম ) চ, তৃতীয়ং চ সন্ধ্যং স্বপ্নস্থানম্‌। তস্মিন্‌ সন্ধ্যে স্থানে তিষ্ঠন্‌ (বর্ত্তমানঃ সন্‌ ) এতে (উক্তে) উভে স্থানে ইদং ( বর্ত্তমানং জন্ম ) চ পরলোকস্থানং চ পশ্যতি।

অথ ( প্রশ্নে—কথং পশ্যতীত্যর্থঃ ), অয়ং পুরুষঃ পরলোকস্থানে ( পরলোকনিমিত্তম্‌ ) যথাক্রমঃ ( আক্রামতি অনেন ইতি আক্রমঃ=আশ্রয়ঃ—বিদ্যা-কর্ম্ম-পূর্ব্বপ্রজ্ঞাত্মকঃ, স যাদৃশঃ অস্য পুরুষস্য,—যথাক্রমঃ যাদৃশসাধনসম্পন্নঃ ) ভবতি, তং ( আক্রমং ) আক্রম্য ( অবলম্ব্য ) উভয়ান্‌ পাপ্মনঃ ( পাপফলানি দুঃখানি ) আনন্দান্‌ ( পুণ্যফলানি সুখানি ) চ পশ্যতি। ( যথোক্তঃ পুরুষঃ ) যত্র ( যস্মিন্‌ কালে ) প্রস্বপিতি ( সন্ধ্যং স্থানং প্রাপ্নোতি ), [ তদা ] সর্ব্বাবতঃ ( পাপ্মসংসর্গ-কারণীভূত-ভূতভৌতিক-মাত্রাসম্পন্নস্য ) অস্য লোকস্য ( জাগরিতাবস্থায়াঃ ) মাত্রাং ( একদেশং সংস্কারং ) অপাদায় ( গৃহীত্বা ), স্বয়ং বিহত্য (দেহং বোধরহিতং কৃত্বা), স্বয়ং নির্ম্মায় ( বাসনাময়ং স্বপ্নদেহং বিরচ্য ) স্বেন ( স্বকীয়েন ) ভাসা ( গ্রাহ্যরূপেণ প্রকাশেন ) স্বেন জ্যোতিষা ( তৎপ্রকাশকেন আত্মচৈতন্যেন ) [ প্রজ্বলিতঃ সন্‌ ] প্রস্বপিতি ( স্বপ্নাবস্থাং প্রতিপদ্যতে )। অত্র ( স্বপ্নাবস্থায়াং ) অয়ং পুরুষঃ স্বয়ং জ্যোতিঃ (স্বপ্রকাশচিৎস্বরূপঃ ) ভবতি ॥২৬০॥৯॥

**মূলানুবাদ ।**—এই যথোক্ত পুরুষের দুইটী মাত্র স্থান ( ভোগভূমি ) আছে—বর্ত্তমান জন্ম বা ইহলোক ও পরলোক ; এতদতিরিক্ত সন্ধ্য—জাগ্রৎ ও স্বপ্নের মধ্যবর্ত্তী তৃতীয় একটী স্থান আছে ; তাহার নাম—স্বপ্নস্থান। উক্ত পুরুষ সেই সন্ধ্যস্থানে বর্ত্তমান থাকিয়া ইহলোক ( বর্ত্তমান জন্ম ) ও পরলোক, এই উভয় স্থান দেখিতে পায়। কিরূপে দেখিতে পায় ? তদুত্তরে বলিতেছেন—এই পুরুষ পরলোকের নিমিত্ত এখানে যেরূপ সাধন ( জ্ঞান, কর্ম্ম প্রভৃতি ) সঞ্চয় করে, সে সমুদয়কে অবলম্বন করিয়া অর্থাৎ তদনুসারে পাপফল দুঃখ ও পুণ্যফল আনন্দ উপভোগ করিয়া থাকে। সে যখন স্বপ্নাবস্থা লাভ করে, সে সময়, ভূতভৌতিক বিকারসম্পন্ন এই লোকের অর্থাৎ জাগরিত স্থানের একাংশ সংস্কারমাত্র গ্রহণ করিয়া, নিজেই দেহকে সংজ্ঞাহীন করিয়া, এবং নিজেই বাসনাময় অপর দেহ ও দৃশ্য রচনা করিয়া, প্রকাশময়

স্বীয় চৈতন্যকে নিজ নিত্য চৈতন্য দ্বারা প্রকাশ করত স্বপ্নাবস্থা অনুভব করিতে থাকে। এই সময়েই পুরুষ স্বয়ং জ্যোতিঃস্বরূপ হইয়া থাকে ॥ ২৬০ ॥ ৯ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তস্যৈতস্য পুরুষস্য বৈ দ্বে এব স্থানে ভবতঃ, ন তৃতীয়ং চতুর্থং বা। কে তে? ইদং চ যৎ প্রতিপন্নং বর্ত্তমানং জন্ম শরীরেন্দ্রিয়বিষয়-বেদনাবিশিষ্টং স্থানং প্রত্যক্ষতোঽনুভূয়মানম্; পরলোক এব স্থানং পরলোক-স্থানম্, তচ্চ শরীরাদিবিয়োগোত্তরকালানুভাব্যম্। নন্ু স্বপ্নোঽপি পরলোকঃ, তথা চ সতি দ্বে এবেত্যবধারণমযুক্তম্; ন; কথং তর্হি? সন্ধ্যং তৎ, ইহলোক-পরলোকয়োর্যঃ সন্ধিস্তস্মিন্ ভবং সন্ধ্যম্, যৎ তৃতীয়ং, তৎ স্বপ্নস্থানম্; তেন স্থান-দ্বিত্বাবধারণম্; ন হি গ্রাময়োঃ সন্ধিস্তাবেব গ্রামাবপেক্ষ্য তৃতীয়ত্বং পরিগণনমর্হতি। কথং পুনস্তস্য পরলোকস্থানস্যাস্তিত্বমবগম্যতে, যদপেক্ষ্য স্বপ্নস্থানং সন্ধ্যং ভবেৎ? যতস্তস্মিন্ সন্ধ্যে স্বপ্নস্থানে তিষ্ঠন্ ভবন্ বর্ত্তমানঃ এতে উভে স্থানে পশ্যতি। কে তে উভে? ইদঞ্চ পরলোকস্থানং চ। তস্মাৎ স্তঃ স্বপ্ন-জাগরিতব্যতিরেকে-ণোভৌ লোকৌ, যৌ ধিয়া সমানঃ সন্নন্ুসঞ্চরতি জন্মমরণসন্তানপ্রবন্ধেন। ১

টীকা। তস্যেত্যাদিবাক্যস্য ব্যাবর্ত্ত্যাং শঙ্কামাহ—নন্বিতি। অবস্থাদ্বয়বল্লোকদ্বয়সিদ্ধি-রিত্যাশঙ্ক্যাহ—স্বপ্নেতি। কথং তর্হি লোকদ্বয়প্রসিদ্ধিরত আহ—তস্মাদিতি। তত্রোত্তর-ত্বেনোত্তরং বাক্যমুত্থাপ্য ব্যাকরোতি—উচ্যত ইতি। স্থানদ্বয়প্রসিদ্ধিদ্যোতনার্থো বৈশব্দঃ। অবধারণং বিবৃণোতি—নেতি। বেদনা সুখদুঃখাদিলক্ষণা। আগমস্য পরলোকসাধকত্বমভি-প্রেত্যাহ—তচ্চেতি। অবধারণমাক্ষিপতি—নন্বিতি। তস্য স্থানান্তরত্বং দূষয়তি—নেতি। স্বপ্নস্য লোকদ্বয়াতিরিক্তস্থানত্বাভাবে কথং তৃতীয়ত্বপ্রসিদ্ধিরিত্যাহ—কথমিতি। তস্য সন্ধ্যত্বান্ন স্থানান্তরত্বমিত্যুত্তরমাহ—সন্ধ্যং তদিতি। সন্ধ্যত্বং ব্যুৎপাদয়তি—ইহেতি। যৎ স্বপ্নস্থানং তৃতীয়ং মন্যসে, তদিহলোকপরলোকয়োঃ সন্ধ্যমিতি সম্বন্ধঃ। অস্য সন্ধ্যত্বে ফলিতমাহ—তেনেতি। পূরণপ্রত্যয়শ্রুত্যা স্থানান্তরত্বমেব স্বপ্নস্য কিং ন স্যাদিত্যাশঙ্ক্য প্রথমশ্রুতসন্ধ্যশব্দ-বিরোধান্ মৈবমিত্যাহ—ন হীতি। পরলোকাস্তিত্বে প্রমাণান্তরজিজ্ঞাসয়া পৃচ্ছতি—কথমিতি। প্রত্যক্ষঃ প্রমাণয়ন্নুত্তরমাহ—যত ইত্যাদিনা। ১

কথং পুনঃ স্বপ্নে স্থিতঃ সন্নুভৌ লোকৌ পশ্যতি—কিমাশ্রয়ঃ কেন বিধিনেতি? উচ্যতে—অথ কথং পশ্যতীতি? শৃণু,—যথাক্রমঃ আক্রামত্যনেনেতি আক্রম আশ্রয়োঽবষ্টম্ভ ইত্যর্থঃ, যাদৃশ আক্রমোঽস্য, সোঽয়ং যথাক্রমঃ; অয়ং পুরুষঃ পরলোকস্থানে প্রতিপত্তব্যে নিমিত্তে যথাক্রমো ভবতি, তাদৃশেন পরলোক-প্রতিপত্তিসাধনেন বিদ্যাকর্ম্মপূর্ব্বপ্রজ্ঞালক্ষণেন যুক্তো ভবতীত্যর্থঃ। তমাক্রমং পরলোকস্থানায়োন্মুখীভূতং প্রাপ্তাঙ্কুরীভাবমিব বীজং তমাক্রমম্ আক্রম্যাবষ্টভ্যা-

শ্রিত্য উভয়ান্ পশ্যতি বহুবচনং ধর্ম্মাধর্ম্মফলানেকত্বাৎ, উভয়প্রকারানিত্যর্থঃ। কাংস্তান্?—পাপ্মনঃ পাপফলানি, ন তু পুনঃ সাক্ষাদেব পাপ্মনাং দর্শনং সম্ভবতি, তস্মাৎ পাপফলানি দুঃখানীত্যর্থঃ। আনন্দাংশ্চ ধর্ম্মফলানি সুখানীত্যে-তৎ; তানুভয়ান্ পাপ্মন আনন্দাংশ্চ পশ্যতি জন্মান্তরদৃষ্টবাসনাময়ান্; যানি চ প্রতিপত্তব্য-জন্মবিষয়াণি ক্ষুদ্রধর্ম্মাধর্ম্মফলানি ধর্ম্মাধর্ম্মপ্রযুক্তো দেবতানুগ্রহাদ্বা পশ্যতি। ২

স্বপ্নপ্রত্যক্ষং পরলোকাস্তিত্বে প্রমাণমিত্যুক্তং, তদেবোত্তরবাক্যেন(৭) স্ফুটয়িতুং পৃচ্ছতি—কথমিতি। কথং শব্দার্থমেব প্রকটয়তি—কিমিত্যাদিনা। উত্তরবাক্যমুত্তরত্বেনোত্থাপয়তি—উচ্যত ইতি। তত্রাথশব্দমুক্তপ্রশ্নার্থতয়া ব্যাকরোতি—অথেতি। উত্তরভাগমুত্তরত্বেন ব্যাচষ্টে—শৃণ্বিতি। যদুক্তং কিমাশ্রয় ইতি, তত্রাহ—যথাক্রম ইতি। যদুক্তং কেন বিধিনেতি, তত্রাহ—তমাক্রমমিতি। পাপ্মশব্দস্য যথাশ্রুতার্থত্বে সম্ভবতি কিমিতি ফলবিষয়ত্বং, তত্রাহ—ন ত্বিতি। সাক্ষাদাগমাদৃতে প্রত্যক্ষেণেতি যাবৎ। পাপ্মনামেব সাক্ষাদ্দর্শনাসম্ভবস্তচ্ছব্দার্থঃ। কথং পুনরাদ্যে বয়সি পাপ্মনামানন্দানাং চ স্বপ্নে দর্শনং তত্রাহ—জন্মান্তরেতি। যদ্যপি মধ্যমে বয়সি করণপাটবাদৈহিকবাসনয়া স্বপ্নো দৃশ্যতে তথাপি কথমন্তিমে বয়সি স্বপ্নদর্শনং, তদাহ—যানি চেতি। ফলানাং ক্ষুদ্রত্বমত্র লেশতো ভুক্তত্বম্। যানীত্যুপক্রমোক্তানীত্যুপসংখ্যা-তব্যম্। ২

তৎ কথমবগম্যতে পরলোকস্থানভাবি তৎপাপ্মসন্দর্শনং স্বপ্নে ইতি; উচ্যতে—যস্মাদিহ জন্মন্যননুভাব্যমপি পশ্যতি বহু। ন চ স্বপ্নো নামাপূর্ব্বং দর্শনম্, পূর্ব্বদৃষ্টস্মৃতির্হি স্বপ্নঃ প্রায়েণ; তেন স্বপ্নজাগরিতস্থানব্যতিরেকেণ স্ত উভৌ লোকৌ। ৩

ঐহিকবাসনাবশাদৈহিকানামেব পাপ্মনামানন্দানাং চ স্বপ্নে দর্শনসম্ভবান্ন স্বপ্নপ্রত্যক্ষং পরলোকসাধকমিতি শঙ্কতে—তৎকথমিতি। পরিহরতি—উচ্যত ইতি। যদ্যপি স্বপ্নে মনুষ্যাণামিন্দ্রাদিভাবোঽননুভূতোঽপি ভাতি, তথাপি তদপূর্ব্বমেব দর্শনমিত্যাশঙ্ক্যাহ—ন চেতি। স্বপ্নধিয়া ভাবিজন্মভাবিনোঽপি স্বপ্নে দর্শনাৎ প্রায়েণেত্যুক্তম্। ন চ তদপূর্ব্বদর্শনমপি সম্যগ্-জ্ঞানমুত্থানপ্রত্যয়বাধাৎ। ন চৈবং স্বপ্নধিয়া ভাবিজন্মাসিদ্ধির্যথাজ্ঞানসমর্থাঙ্গীকারাদিতি ভাবঃ। প্রমাণফলমুপসংহরতি—তেনেতি। ৩

যদ্ আদিত্যাদি-বাহ্যজ্যোতিষাম্ অভাবে অয়ং কার্য্যকরণসঙ্ঘাতঃ পুরুষঃ যেন ব্যতিরিক্তেনাত্মনা জ্যোতিষা ব্যবহরতীত্যুক্তম্, তদেব নাস্তি, যদাদিত্যাদি-জ্যোতিষামভাবগমনম্; যত্রেদং বিবিক্তং স্বয়ং জ্যোতিরুপলভ্যেত; যেন সর্ব্বদৈবায়ং কার্য্যকরণসঙ্ঘাতঃ সংসৃষ্ট এবোপলভ্যতে; তস্মাদসৎসমঃ অসন্নেব বা স্বেন বিবিক্তস্বভাবেন জ্যোতীরূপেণাত্মেতি। অথ কচিদ্বিবিক্তঃ স্বেন জ্যোতী-

রূপেণোপলভ্যতে বাহ্যাধ্যাত্মিকভূতভৌতিকসংসর্গশূন্যঃ, ততো যথোক্তং সর্ব্বং ভবিষ্যতীত্যেতদর্থমাহ—। ৪

স যত্রেত্যাদিবাক্যস্য ব্যবহিতেন সম্বন্ধং বক্তুং বৃত্তমনুস্থাক্ষিপতি—যদিত্যাদিনা। বাহ্য-জ্যোতিরভাবে সত্যয়ং পুরুষঃ কার্য্যকরণসঙ্ঘাতো যেন সঙ্ঘাতাতিরিক্তেনাত্মজ্যোতিষা গমনা-গমনাদি নির্ব্বর্ত্তয়তি তদাত্মজ্যোতিরস্তীতি যদুক্তমিত্যনুবাদার্থঃ। বিশিষ্টস্থানাভাবং বক্তুং বিশেষণাভাবং তাবদ্দর্শয়তি—তদেবেতি। আদিত্যাদিজ্যোতিরভাববিশিষ্টস্থানং যত্রেত্যুক্তং, তদেব স্থানং নাস্তি বিশেষণাভাবাদিতি শেষঃ। যথোক্তস্থানাভাবে হেতুমাহ—যেনেতি। সংসৃষ্টো বাহ্যৈর্জ্যোতিভিরিতি শেষঃ। ব্যবহারভূমৌ বাহ্যজ্যোতিরভাবাভাবে ফলিতমাহ—তস্মাদিতি। ৪

স যঃ প্রকৃত আত্মা, যত্র যস্মিন্‌ কালে প্রস্বপিতি প্রকর্ষেণ স্বাপমনুভবতি, তদা কিমুপাদানঃ কেন বিধিনা স্বপিতি—সন্ধ্যং স্থানং প্রতিপদ্যত ইতি, উচ্যতে—অস্য দৃষ্টস্য লোকস্য জাগরিতলক্ষণস্য সর্ব্বাবতঃ,—সর্ব্বমবতীতি সর্ব্বাবান্‌ অয়ং লোকঃ কার্য্যকরণসঙ্ঘাতো বিষয়বেদনাসংযুক্তঃ, সর্ব্বাবত্ত্বমস্য ব্যাখ্যাতমন্নত্রয়প্রকরণে 'অথো অয়ং বা আত্মা' ইত্যাদিনা, সর্ব্বা বা ভূতভৌতিকমাত্রা অস্য সংসর্গকারণ-ভূতা বিদ্যন্ত ইতি সর্ব্ববান্‌, সর্ব্ববানেব সর্ব্বাবান্‌, তস্য সর্ব্বাবতো মাত্রামেকদেশ-মবয়বম্‌ অপাদায়াপচ্ছিদ্যাদায় গৃহীত্বা দৃষ্টজন্মবাসনাবাসিতঃ সন্নিত্যর্থঃ। স্বয়মাত্ম-নৈব বিহত্য দেহং পাতয়িত্বা নিঃসম্বোধমাপাদ্য—জাগরিতে হি আদিত্যাদীনাং চক্ষুরাদিষনুগ্রহো দেহব্যবহারার্থঃ। দেহব্যবহারশ্চ আত্মনো ধর্ম্মাধর্ম্মফলোপ-ভোগপ্রযুক্তঃ, তদ্ধর্ম্মাধর্ম্মফলোপভোগোপরমণমস্মিন্‌ দেহে আত্মকর্ম্মোপরমকৃতম্‌ ইত্যাত্মাস্য বিহন্তেত্যুচ্যতে। ৫

উত্তরগ্রন্থমুত্তরত্বেনাবতারয়তি—অথেত্যাদিনা। যথোক্তং সর্ব্বব্যতিরিক্তত্বং স্বয়ং জ্যোতিষ্ট্ব-মিত্যাদি। আহ স্বপ্নং প্রস্তৌতীতি যাবৎ। উপাদানশব্দঃ পরিগ্রহবিষয়ঃ। কথমস্য সর্ব্বাবত্ত্বং তদাহ—সর্ব্বাবত্ত্বমিতি। সংসর্গকারণভূতাঃ সাহাধ্যাত্মাদিবিভাগেনেতি শেষঃ। কিমুপাদান ইত্যস্যোত্তরমুক্ত্বা কেন বিধিনেত্যস্যোত্তরমাহ—স্বয়মিত্যাদিনা। আপাদ্য প্রস্বপিতীত্যুত্তরত্র সম্বন্ধঃ। কথং পুনরাত্মনো দেহবিহন্তৃত্বং, জাগ্রদ্ধেতুকর্ম্মফলোপভোগোপরমণাদ্ধি স বিহন্যতে, তত্রাহ—জাগরিতে হীত্যাদিনা। নির্ম্মাণবিষয়ং দর্শয়তি—বাসনাময়মিতি। যথা মায়াবী মায়াময়ং দেহং নির্ম্মিমীতে, তদ্বদিত্যাহ—ময়োময়মিবেতি। কথং পুনরাত্মনো যথোক্তদেহ-নির্ম্মাণকর্তৃত্বং কর্ম্মকৃতত্বাত্তন্নির্ম্মাণস্যেত্যাশঙ্ক্যাহ—নির্ম্মাণমপীতি। স্বেন ভাসেত্যত্রেত্থং ভাবে তৃতীয়া। করণে তৃতীয়াং ব্যাবর্ত্তয়তি—সা হীতি। তত্রেতি স্বপ্নোক্তিঃ। যথোক্তান্তঃকরণ-বৃত্তের্বিষয়ত্বেন প্রকাশমানত্বেঽপি স্বভাসো ভবতু করণত্বমিত্যাশঙ্ক্যাহ—সা তত্রেতি। স্বেন জ্যোতিষেতি কর্ত্তরি তৃতীয়া। স্বশব্দোঽত্রাত্মবিষয়ঃ। কোঽয়ং প্রস্বাপো নাম, তত্রাহ—যদেবমিতি বিবিক্তবিশেষণং বিবৃণোতি—বাহ্যেতি। ৫

স্বয়ং নির্ম্মায় নির্ম্মাণং কৃত্বা বাসনাময়ং স্বপ্নদেহং মায়াময়মিব, নির্ম্মাণমপি তৎকর্ম্মাপেক্ষত্বাৎ স্বয়ংকর্ত্তৃকমুচ্যতে; স্বেনাত্মীয়েন ভাসা মাত্রোপাদানলক্ষণেন, ভাসা দীপ্ত্যা প্রকাশেন সর্ব্ববাসনাত্মকেনান্তঃকরণবৃত্তিপ্রকাশেনেত্যর্থঃ। সা হি তত্র বিষয়ভূতা সর্ব্ববাসনাময়ী প্রকাশতে; সা তত্র স্বয়ং ভা উচ্যতে; তেন স্বেন ভাসা বিষয়ভূতেন স্বেন চ জ্যোতিষা তদ্বিষয়িণা বিবিক্তরূপেণালুপ্তদৃক্স্বভাবেন তদ্ভারূপং বাসনাত্মকং বিষয়ীকুর্ব্বন্ প্রস্বপিতি। যদেবং বর্ত্তনম্, তৎপ্রস্বপিতীত্যুচ্যতে। অত্র এতস্যামবস্থায়ামেতস্মিন্ কালে অয়ং পুরুষ আত্মা স্বয়মেব বিবিক্তজ্যোতির্ভবতি; বাহ্যাধ্যাত্মিকভূতভৌতিকসংসর্গরহিতং জ্যোতির্ভবতি। ৬

নন্বস্য লোকস্য মাত্রোপাদানং কৃতম্, কথং তস্মিন্ সতি অত্রায়ং পুরুষঃ স্বয়ং জ্যোতির্ভবতীত্যুচ্যতে? নৈষ দোষঃ; বিষয়ভূতমেব হি তৎ; তেনৈব চ অত্রায়ং পুরুষঃ স্বয়ং জ্যোতির্দর্শয়িতুং শক্যঃ, ন ত্বন্যথা—অসতি বিষয়ে কস্মিংশ্চিৎ সুষুপ্তকাল ইব। যদা পুনঃ সা ভাঃ বাসনাত্মিকা বিষয়ভূতোপলভ্যমানা ভবতি, তদা অসিঃ কোষাদিব নিষ্কৃষ্টঃ সর্ব্বসংসর্গরহিতং চক্ষুরাদিকার্য্যকরণব্যাবৃত্তস্বরূপম্ অলুপ্তদৃক্ আত্মজ্যোতিঃ স্বেন রূপেণ অবভাসয়ৎ গৃহ্যতে। তেন অত্রায়ং পুরুষঃ স্বয়ং জ্যোতির্ভবতীতি সিদ্ধম্ ॥২৬০॥৯॥

স্বপ্নে স্বয়ং জ্যোতিরাত্মেত্যুক্তমাক্ষিপতি—নন্বস্যেতি। বাসনাপরিগ্রহস্য মনোবৃত্তিরূপস্য বিষয়তয়া বিষয়িত্বাভাবাদবিরুদ্ধমাত্মনঃ স্বপ্নে স্বয়ং জ্যোতিষ্ট্বমিতি সমাধত্তে—নৈষ দোষ ইতি। কুতো বাসনোপাদানস্য বিষয়ত্বমিত্যাশঙ্ক্য স্বয়ং জ্যোতিষ্ট্বশ্রুতিসামর্থ্যাদিত্যাহ—তেনেতি। মাত্রাদানস্য বিষয়ত্বেনেতি যাবৎ। তদেব ব্যতিরেকমুখেনা(ণা)হ—নত্বিতি। যথা সুষুপ্তিকালে ব্যক্তস্য বিষয়স্যাভাবে স্বয়ং জ্যোতিরাত্মা দর্শয়িতুং ন শক্যতে, তথা স্বপ্নেঽপি তস্মাত্তত্র স্বয়ং জ্যোতিষ্ট্বশ্রুত্যা মাত্রাদানস্য বিষয়ত্বং প্রদর্শিতমিত্যর্থঃ। ভবতু স্বপ্নে বাসনাদানস্য বিষয়ত্বম্, তথাপি কথং স্বয়ং জ্যোতিরাত্মা শক্যতে বিবিচ্য দর্শয়িতুমিত্যাশঙ্ক্যাহ—যদা পুনরিতি। অবভাসয়দবভাস্যং বাসনাত্মকমন্তঃকরণমিতি শেষঃ। স্বপ্নাবস্থায়ামাত্মনোঽবভাসকান্তরাভাবে ফলিতমাহ—তেনেতি ॥ ২৬০ ॥ ৯ ॥

**ভাষ্যানুবাদ।**—পূর্ব্বোক্ত এই পুরুষের দুইটী মাত্র স্থান আছে; তৃতীয় বা চতুর্থ স্থান নাই; সেই দুইটী স্থান কি কি? একটী স্থান হইতেছে এই বর্ত্তমান জন্ম—যাহা শরীর ইন্দ্রিয় বিষয় ও তদনুভবসমন্বিতরূপে প্রত্যক্ষ করা হইতেছে; অপরটী পরলোক স্থান, অর্থাৎ পরলোকরূপ স্থান, দেহেন্দ্রিয়াদি বিয়োগের পর যাহা অনুভব করিতে হইবে। ভাল কথা, স্বপ্নও ত একটী পরলোকস্থান মধ্যেই গণনীয়; সুতরাং 'দুইটী মাত্র স্থান' এইরূপে অবধারণ করা সঙ্গত হয় কিরূপে? না—তাহা স্বতন্ত্র কোন লোক বা স্থান নহে; তবে কি?

তাহা (স্বপ্ন) সন্ধ্য স্থান; ইহলোক ও পরলোকের মধ্যবর্ত্তী যে স্থান, তাহা হইতে যাহার উৎপত্তি, সেই স্থানের নাম সন্ধ্য; ইহাই তৃতীয় স্বপ্ন স্থান; সুতরাং তাহার নাম সন্ধ্য। "দ্বে এব স্থানে ভবতঃ" বলিয়া যে, জীবস্থানের দ্বিত্বাবধারণ, তাহা অসঙ্গত হয় নাই; কেন না, দুই গ্রামের মধ্যবর্ত্তী সন্ধিস্থান কখনই সেই গ্রামদ্বয়ের অতিরিক্ত তৃতীয় স্থান বলিয়া পরিগণিত হয় না। ভাল, যে পরলোক স্থানকে অপেক্ষা করিয়া স্বপ্ন স্থানটী সন্ধ্য (মধ্যবর্ত্তী) হইতে পারে, সেই পরলোক স্থানের অস্তিত্ব জানা যায় কি উপায়ে? এবং যে জীব সন্ধিক্ষেত্রে অবস্থান করত এই উভয় স্থান অবলোকন করিয়া থাকে, সেই স্থান দুইটী বা কি কি? উত্তর—ইহ এবং পরলোকস্থান, অর্থাৎ বর্ত্তমান জন্ম আর পরজন্ম। অতএব স্বপ্ন ও জাগরণ ভিন্নও অপর দুইটী লোক বা স্থান আছে; পুরুষ বুদ্ধি-সারূপ্য লাভ করত জন্ম-মরণপ্রবাহ পরম্পরা ক্রমে সেই উভয়লোকে সঞ্চরণ করিয়া থাকে।

ভাল কথা, পুরুষ স্বপ্নাবস্থায় অবস্থান করত কিরূপে উভয় লোক অবলোকন করে? তখন তাহার আশ্রয়ই বা কি? এবং দর্শনের প্রণালীই বা কি? হাঁ, সেখানে কিরূপে দর্শন করে, তাহা বলা হইতেছে শ্রবণ কর; যাহার সাহায্যে বা যাহাকে ভর করিয়া আক্রমণ (কার্য্য সাধন) করা যায়, তাহার নাম আক্রম—আশ্রয়; সেই আক্রমটী যে পুরুষের যেরূপ, সেই পুরুষকে 'যথাক্রম' বলা হইয়া থাকে। পুরুষ পরলোক পাইবার জন্য এখানে 'যথাক্রম' হয়, অর্থাৎ পরলোক প্রাপ্তির উপায়ভূত বিদ্যা, কর্ম্ম ও পূর্ব্বপ্রজ্ঞারূপ যাদৃশ সহায় সম্পন্ন হয়, অঙ্কুরীভাবপ্রাপ্ত বীজের ন্যায় সেই আক্রমও যখন পরলোক স্থানের নিমিত্ত উন্মুখ হয়—পুরুষকে পরলোকে লইয়া যাইবার জন্য সচেষ্ট হয়, তখন সেই আক্রম বা সাধনরাশিকে অবলম্বন করিয়া—ভর করিয়া উভয়লোক (ইহলোক ও পরলোক) নিরীক্ষণ করিতে থাকে। তৎকালে ধর্ম্মাধর্ম্মের বিবিধ বৈচিত্র্য তাহার দৃষ্টিগোচর হইতে থাকে; এই জন্য 'উভয়' শব্দে বহুবচন যোগ করা হইয়াছে; 'উভয়ান্' অর্থ—উভয় প্রকার বুঝিতে হইবে। সেই উভয় প্রকার কি কি? না, পাপরাশি অর্থাৎ পাপের ফলসমূহ; পাপ সাধারণতঃ প্রত্যক্ষ হয় না; এই জন্য এখানে 'পাপ' অর্থে পাপফল দুঃখ বুঝিতে হইবে; আর বিবিধ আনন্দ, অর্থাৎ পুণ্যের ফল সুখসমূহ; জন্মান্তরানুভূত বাসনাময় অর্থাৎ পূর্ব্বপূর্ব্ব জন্ম-সঞ্চিত সংস্কারাত্মক সেই পাপ ও পুণ্যের ফল দুঃখ ও সুখসমূহ সন্দর্শন করিতে থাকে; এবং ধর্ম্মাধর্ম্মের সাহায্যে কিংবা দেবতার অনুগ্রহবলে ভবিষ্যৎজন্মে,

যে সমস্ত ক্ষুদ্র ক্ষুদ্র ধর্ম্মাধর্ম্ম ফল অনুভব করিতে হইবে, সে সমস্তও প্রত্যক্ষ করিতে থাকে (১)। ২

ভাল, স্বপ্নাবস্থায় যে, পরলোকভাবী পাপ ও আনন্দ সন্দর্শন হইয়া থাকে, ইহা জানা যায় কিসে? তদুত্তরে বলা হইতেছে যে, যেহেতু ইহজন্মে যাহা অনুভব-গোচর হয় নাই বা হইবার নহে, এরূপ বহু বিষয় স্বপ্নসময়ে দর্শন হইয়া থাকে; অথচ যাহা কস্মিন্‌কালেও অনুভূত হয় নাই, এরূপ বস্তুদর্শনকে কেহই 'স্বপ্ন' বলিয়া নির্দ্দেশ করে না। অধিকাংশ স্বপ্নই পূর্ব্বদৃষ্ট পদার্থের স্মরণ মাত্র; অতএব স্বীকার করিতে হইবে যে, স্বপ্ন ও জাগ্রৎ অবস্থা ছাড়া আরও দুইটি লোক (ইহলোক ও পরলোক) নিশ্চয়ই আছে। ৩

পুনশ্চ শঙ্কা হইতেছে যে, দেহেন্দ্রিয়াদি সঙ্ঘাতাত্মক এই পুরুষ আদিত্যাদি বাহ্যজ্যোতির অভাবেও, অতিরিক্ত যে আত্মজ্যোতির সাহায্যে ব্যবহার সম্পাদন করিয়া থাকে বলা হইয়াছে; প্রকৃতপক্ষে তাহার সেরূপ অবস্থা একান্ত অসম্ভব, যে অবস্থায় আদিত্যাদি জ্যোতির সম্পূর্ণ অভাব—বিনাশপ্রাপ্তি হয় ও যে অবস্থায় বাহ্যজ্যোতি-বিরহিত স্বয়ং জ্যোতির স্বরূপ উপলব্ধি হইতে পারে, এবং এই দেহেন্দ্রিয়সংঘাত যাহার সহিত নিত্যই অবিযুক্তরূপে প্রতীতিগোচর হইতে পারে? অতএব আত্মার যে বিবিক্তস্বভাব জ্যোতিঃস্বরূপের কথা বলা হইয়াছে, তাহা অসত্যতুল্য অথবা অসত্যই বটে। যদি কোনও অবস্থায় বাহ্য বা আধ্যাত্মিক ভূত-ভৌতিক জ্যোতির সম্বন্ধ রহিত হইয়া স্বতন্ত্রভাবে স্বীয় জ্যোতিঃস্বরূপ উপলব্ধিগোচর হইতে পারে, তাহা হইলেই পূর্ব্বোক্ত সমস্ত কথা সঙ্গত হইতে পারে; এখন এই অভিপ্রায়ে বলিতেছেন—৪

যে আত্মার কথা বলা হইয়াছে, সেই আত্মা যে সময় উত্তমরূপে স্বপ্ন (নিদ্রা)

---

(১) জীব যখন বর্ত্তমান দেহ ত্যাগ করিয়া যাইবার উদ্‌যোগ করে, তখন তাহার পূর্ব্বসঞ্চিত জ্ঞান ও কর্ম্মসংস্কারগুলি ভাবী দেহসমুৎপাদনের নিমিত্ত জাগরিত হয়; বীজ যেমন বৃক্ষ উৎপাদনের পূর্ব্বে অঙ্কুরিত হয়, তেমনি পরলোকসাধন জ্ঞানকর্ম্মও তখন ফলোন্মুখ হয়। বীজের অঙ্কুরাবস্থা যেমন বীজ ও বৃক্ষভাবের সন্ধিস্থল—উহাতে বীজ ও বৃক্ষ উভয়েরই কিঞ্চিৎ ছবি দেখিতে পাওয়া যায়, জীবের স্বপ্নস্থানীয় প্রায়ণাবস্থাও ঠিক তেমনি ইহলোক ও পরলোকের সন্ধিক্ষেত্র; সেখানে বর্ত্তমান জন্মের ও ভবিষ্যৎ জন্মের উভয় অবস্থাই প্রতীতিগোচর হইতে থাকে। যেমন জাগরণ ও সুষুপ্তি অপেক্ষা স্বপ্নাবস্থা তৃতীয়, তেমনি ইহলোক ও পরলোক অপেক্ষা সন্ধ্য স্থানটী (প্রায়ণাবস্থাটী) তৃতীয়; উভয় স্থানের অংশ লইয়াই সন্ধিস্থান হয়; সুতরাং সন্ধিস্থানটী এই উভয় স্থানেরই অংশ, কিন্তু অতিরিক্ত কিছু নহে।

প্রণালী অবলম্বন করিয়া স্বপ্নানুভব-গোচর সর্ব্বাবৎ লোককে [ এখানে 'সর্ব্বাবতঃ' কথার অর্থ এইরূপ—] সর্ব্বপ্রকার ব্যবহারকে রক্ষা করে বলিয়া বিষয়ানুভূতি-সমন্বিত কার্য্যকরণসমষ্টিরূপ ইহলোকই 'সর্ব্বাবৎ'; বর্ত্তমানলোকই যে, 'সর্ব্বাবৎ' তাহা ইতঃপূর্ব্বে অন্নত্রয়প্রকরণে "অথো অয়ং বা আত্মা" ইত্যাদি বাক্যে বর্ণিত হইয়াছে। অথবা সম্বন্ধের কারণীভূত সর্ব্বপ্রকার ভূতভৌতিক মাত্রা ( ইন্দ্রিয়গ্রাহ্য শব্দ স্পর্শাদি বিষয়) বিদ্যমান থাকে বলিয়া, ইহলোক হইতেছে—'সর্ব্ববৎ'। 'সর্ব্ববৎ' শব্দ হইতেই 'সর্ব্বাবৎ' পদ নিষ্পন্ন করা হইয়াছে; সুতরাং সর্ব্বাবৎ লোক অর্থ—জাগরিতাবস্থা; তাহার মাত্রা—অবয়ব অর্থাৎ কতিপয় অংশ গ্রহণ করিয়া—বর্ত্তমান জন্মের সংস্কারসমন্বিত হইয়া, পুরুষ নিজেই নিজের দেহকে নিপাতিত—সংজ্ঞাহীন করিয়া—, [ অভিপ্রায় এই যে, জাগরণ সময়ে আদিত্যপ্রভৃতি বাহ্য জ্যোতিঃপদার্থ যে, চক্ষুঃপ্রভৃতি ইন্দ্রিয়বর্গের উপকার সাধন করে, দৈহিক ব্যবহার সম্পাদনই তাহার প্রধান উদ্দেশ্য, সেই দৈহিক ব্যাপারনিচয়ও আবার আত্মার ধর্ম্মাধর্ম্ম ফলভোগেরই নিমিত্ত; আত্মীয় সেই কর্ম্মরাশির বিরাম হইলেই, এই দেহে ধর্ম্মাধর্ম্মের ফল সুখদুঃখাদি-সম্ভোগেরও বিরাম বা নিবৃত্তি হইয়া যায়; এই কারণে আত্মাকে এই দেহের বিহন্তা ( নিহন্তা ) বলা হইতেছে। ৫

পুনশ্চ নিজেই নির্ম্মাণ করিয়া—ঐন্দ্রজালিক যেমন মায়াময় দেহ নির্ম্মাণ করে, তেমনি বাসনাময় (পূর্ব্বসংস্কারানুরূপ) স্বপ্নদেহ নির্ম্মাণ করিয়া—পুরুষের ঐরূপ স্বপ্নদেহ তদীয় পূর্ব্বকর্ম্মানুসারে হইয়া থাকে; পুরুষই সেই কর্ম্মের কর্ত্তা; এইজন্য স্বপ্নদেহ-নির্ম্মাণে পুরুষের কর্ত্তৃত্ব বলা হইয়াছে। তাহার পর স্বীয় দীপ্তি দ্বারা বিষয়-গ্রহণরূপ প্রমাণ দ্বারা—সর্ব্ববিধ বাসনাবিশিষ্ট অন্তঃকরণবৃত্তির প্রকাশন দ্বারা অন্তঃকরণের বৃত্তিই তখন সর্ব্বপ্রকার বাসনাসহকারে গ্রাহ্যবিষয়রূপে প্রকাশ পাইতে থাকে; 'এই কারণে উহাকে 'স্বয়ং ভা' ( দীপ্তি স্বরূপ ) বলা হইয়াছে। বিষয়াত্মক সেই স্বস্বরূপ দীপ্তি এবং তৎপ্রকাশক নির্ম্মাণ বা অবিমিশ্র নিত্য সৎস্বরূপ জ্যোতিঃ-প্রভাবে ঐ বাসনাময় প্রকাশ্যকেও প্রকাশ করত স্বপ্নানুভব করিয়া থাকে। পুরুষের যে, এইরূপ বৃত্তি বা অবস্থান, তাহাই তাহার প্রকৃষ্ট স্বপন বা নিদ্রা বলিয়া কথিত হয়। এই স্বপ্নাবস্থায় পুরুষ ( জীব ) নিজেই নির্ম্মল বা অবিমিশ্র জ্যোতিঃস্বরূপ হয়, অর্থাৎ তখন জ্যোতির্ম্ময় আত্মার সহিত বাহ্য বা আধ্যাত্মিক কোনরূপ ভূত ও ভৌতিক জ্যোতির সম্পর্ক থাকে না। ৬

[ এবিষয়ে আপত্তি হইতেছে এই যে, ] স্বপ্নসময়ে পুরুষ যখন জাগ্রদবস্থার বিষয়সমূহই গ্রহণ করে, তখন তৎসম্পর্কসত্ত্বে, সে সময় স্বয়ংজ্যোতিঃ হয় কিরূপে?

[ উত্তর— ] না—ইহা দোষাবহ হয় না; কারণ, পুরুষের যে, জাগ্রৎকালীন বিষয়গ্রহণ, তাহাও তাহার বিষয় স্বরূপই [ প্রকাশ্যই ]; প্রকাশের সহিত যে, প্রকাশকের ভেদ, ইহা ত স্বতঃসিদ্ধ; সুতরাং সেই সময়েই পুরুষকে স্বয়ং জ্যোতিঃস্বরূপে প্রদর্শন করিতে পারা যায়; নচেৎ স্বপ্নসময়ের ন্যায় কোন [ বিষয়—প্রকাশ্য ] থাকিলে, তাহার স্বয়ংজ্যোতিঃ স্বভাব প্রদর্শন করিতে পারা যায় না। (১)

পরন্তু সেই বাসনাময়ী দীপ্তিই যখন বিষয়রূপে ( আত্মপ্রকাশ্যরূপে ) উপলব্ধি-গোচর হয়, তখনই চক্ষুঃপ্রভৃতি ইন্দ্রিয়াদির সম্পর্কশূন্য নিত্য প্রকাশময় কোষ-নিঃসৃত অসির ন্যায়, সেই আত্মজ্যোতিও স্বস্বরূপে ( সর্ব্বাবভাসকরূপে ) লোকের প্রতীতিগোচর হইয়া থাকে; এই জন্যই 'এই সময়ে উক্ত পুরুষ স্বয়ং জ্যোতিঃ হয়' উক্তি যুক্তিযুক্ত হইল ॥২৬০॥৯॥

**আভাসভাষ্যম্**।—নন্বত্র কথং পুরুষঃ স্বয়ংজ্যোতিঃ? যেন জাগরিতে ইব গ্রাহ্যগ্রাহকাদিলক্ষণঃ সর্ব্বো ব্যবহারো দৃশ্যতে, চক্ষুরাদ্যনুগ্রাহকাশ্চাদিত্যাদ্যা লোকাস্তথৈব দৃশ্যন্তে, যথা জাগরিতে; তত্র কথং বিশেষাবধারণং ক্রিয়তে—অত্রায়ং পুরুষঃ স্বয়ংজ্যোতির্ভবতীতি।

উচ্যতে—বৈলক্ষণ্যাৎ স্বপ্নদর্শনস্য; জাগরিতে হি ইন্দ্রিয়-বুদ্ধি-মন-আলো-কাদিব্যাপারসঙ্কীর্ণমাত্মজ্যোতিঃ; ইহ তু স্বপ্নে ইন্দ্রিয়াভাবাৎ তদনুগ্রাহকাদিত্যা-দ্যালোকাভাবাচ্চ বিবিক্তং কেবলং ভবতি, তস্মাদ্বিলক্ষণম্। নন্‌ু তথৈব বিষয়া উপলভ্যন্তে স্বপ্নেঽপি, যথা জাগরিতে; তত্র কথমিন্দ্রিয়াভাবাদ্বৈলক্ষণ্যমুচ্যতে? ইতি। শৃণু—

টীকা। যদুক্তং স্বপ্নে স্বয়ং জ্যোতিরাত্মেতি, তৎ প্রকারান্তরেণাক্ষিপতি—নন্বিতি। অবস্থাদ্বয়ে বিশেষাভাবকৃতং চোদ্যং দূষয়তি—উচ্যত ইতি। বৈলক্ষণ্যং স্ফুটয়তি—জাগরিতে হীতি। মনস্তু স্বপ্নে সদপি বিষয়ত্বান্ন স্বয়ংজ্যোতিষ্ট্বং বিঘাতীতি ভাবঃ। উক্তং বৈলক্ষণ্যং প্রতীতিমাশ্রিত্যাক্ষিপতি—নন্বিতি। ন তত্রেত্যাদিবাক্যং ব্যাকুর্ব্বন্ উত্তরমাহ—শৃণ্বিতি।

**আভাসভাষ্যানুবাদ**।—এবিষয়ে আপত্তি এই যে, এই পুরুষ স্বপ্ন-

---

(১) তাৎপর্য্য—অভিপ্রায় এই যে, অন্যত্র প্রতিফলন ব্যতিরেকে কোন জ্যোতিঃপদার্থই দেখিতে পাওয়া যায় না; উদাহরণ—যেমন সূর্য্যালোক; আকাশে সূর্য্যরশ্মি বিদ্যমানসত্ত্বেও দেখা যায় না, অথচ কোন স্বচ্ছ পদার্থে পতিত হইবামাত্র, অনায়াসে তাহা বুঝিতে পারা যায়; এইরূপে আত্মজ্যোতিরও প্রতিফলনযোগ্য কোন বিষয় না থাকিলে স্পষ্টানুভূতি হইতে পারে না।

সময়ে স্বয়ং জ্যোতিঃ ( অন্য জ্যোতির সম্পর্করহিত ) হয় কিরূপে? যেহেতু জাগরণ সময়ের ন্যায়, স্বপ্নসময়েও গ্রাহ্য গ্রাহকাদি সমস্ত ব্যবহারই বিদ্যমান থাকে? জাগরণকালে যেমন চক্ষুঃ প্রভৃতির উপকারকারী আদিত্যাদি জ্যোতিঃ বিদ্যমান থাকে, স্বপ্নসময়েও ঠিক তেমনি সমস্ত বিষয় দেখিতে পাওয়া যায়; অতএব 'এসময়ে (স্বপ্নসময়ে) এই পুরুষ স্বয়ং জ্যোতিঃ হয়', এরূপ স্থির সিদ্ধান্ত করা হইল কিরূপে?

হাঁ, ইহার পরিহার বলা হইতেছে,—জাগরণ অপেক্ষা স্বপ্নদর্শনের যথেষ্ট বৈলক্ষণ্য রহিয়াছে; জাগরণসময়ে আত্মজ্যোতিঃ স্বভাবতই ইন্দ্রিয়, বুদ্ধি, মন ও বাহ্য আলোকাদি ক্রিয়ার সহিত সঙ্কীর্ণ ( সংমিশ্রিত ) থাকে; কিন্তু স্বপ্নসময়ে উক্ত ইন্দ্রিয়াদি কিছুই থাকে না—বিরতব্যাপার হইয়া যায়, এবং আদিত্যাদি বাহ্য আলোকেরও অভাব থাকে; এই জন্য পুরুষ সে সময় বিবিক্ত হইয়া পড়ে; সুতরাং স্বপ্ন ও জাগরণের মধ্যে যথেষ্ট বৈলক্ষণ্য রহিয়াছে। ভাল কথা, জাগ্রৎ সময়ে যেরূপ ইন্দ্রিয়াদি দ্বারা বিষয় রাশি অনুভব করা হইয়া থাকে, স্বপ্নসময়েও যখন সেইরূপই সমস্ত অনুভব করা হয়, তখন ( তৎকালে ) ইন্দ্রিয়ের অভাব বলা যায় কিরূপে? সুতরাং বৈলক্ষণ্যও বলা যাইতে পারে না? [ হাঁ, কিরূপে বৈলক্ষণ্য বলা যাইতে পারে, তাহা বলিতেছি, ] শ্রবণ কর—

ন তত্র রথা ন রথযোগা ন পন্থানো ভবন্ত্যথ রথান্ রথযোগান্ পথঃ সৃজতে, ন তত্রানন্দা মুদঃ প্রমুদো ভবন্ত্যথানন্দান্ মুদঃ প্রমুদঃ সৃজতে, ন তত্র বেশান্তাঃ পুষ্করিণ্যঃ স্রবন্ত্যো ভবন্ত্যথ বেশান্তান্ পুষ্করিণীঃ স্রবন্তীঃ সৃজতে, স হি কর্ত্তা ॥ ২৬১ ॥ ১০ ॥

**সরলার্থঃ।**—স্বপ্নদৃশ্যানাং বৈতথ্যং বক্তুমাহ—ন তত্র ইত্যাদি। তত্র ( স্বপ্নে ) রথাঃ ( দৃশ্যমানাঃ রথপ্রভৃতয়ঃ ) ন, রথযোগাঃ ( রথে যুজ্যন্তে নিবধ্যন্তে যে তে অশ্বাদয়ঃ ) ন, পন্থানশ্চ ন ভবন্তি ( সন্তি ); অথ ( পুনঃ ) রথান্ রথযোগান্ পথঃ সৃজতে ( নির্ম্মাতি ) [ স্বপ্নদর্শীতি শেষঃ ]; [ তথা ] তত্র আনন্দাঃ ( অভীষ্টবস্তুদর্শনজন্যাঃ ), মুদঃ ( অভীষ্টবস্তুলাভজন্যাঃ ), প্রমুদঃ ( অভীষ্টবস্তুভোগজন্যাশ্চ ) ন ভবন্তি; অথ আনন্দান্, মুদঃ, প্রমুদঃ সৃজতে [ স্বপ্নদর্শীতি শেষঃ ]; তথা তত্র বেশান্তাঃ ( ক্ষুদ্রজলাশয়াঃ ), পুষ্করিণ্যঃ, স্রবন্ত্যঃ ( নদ্যশ্চ ) ন ভবন্তি; অথ বেশান্তান্, পুষ্করিণীঃ, স্রবন্তীঃ সৃজতে। [ কস্তত্র রথাদিসৃষ্টিকর্ত্তা? ইত্যাহ—]

হি ( নিশ্চয়ে ) সঃ ( স্বপ্নদ্রষ্টা পুরুষ এব ) কর্ত্তা ( স্বপ্নে রথাদীনাং নির্ম্মাতা ইত্যর্থঃ ) ॥২৬১॥১০॥

**মূলানুবাদ**।—[ স্বপ্নসময়ে দৃশ্যমান বস্তুসমূহের কল্পিতত্ব প্রদর্শনার্থ বলিতেছেন— ] সেই স্বপ্নে রথ নাই, রথে যোজিত অশ্বাদি নাই, এবং গমনোপযোগী পথও নাই ; অথচ রথ, অশ্বাদি ও পথ নির্ম্মাণ করে। এইরূপ, স্বপ্নে আনন্দ মুদ্ ও প্রমুদ্ সমূহ নাই, অথচ সে সমুদয় সৃষ্টি করে ; এবং সেই সময় বেশান্ত, পুষ্করিণী ও নদী সমূহ নাই, অথচ সে সমুদয় সৃষ্টি করে [ এ সমস্ত সৃষ্টির কর্ত্তা কে ? তদুত্তরে বলিতেছেন— ] সেই স্বপ্নদ্রষ্টা পুরুষই রথাদি সৃষ্টির কর্ত্তা, অর্থাৎ ঐ সমস্ত তাহার পূর্ব্বতন সংস্কার-প্রসূত ॥ ২৬১ ॥ ১০ ॥

**শাঙ্করভাষ্যম্**।—ন তত্র বিষয়াঃ স্বপ্নে রথাদিলক্ষণাঃ ; তথা ন রথযোগাঃ—রথেষু যুজ্যন্ত ইতি রথযোগাঃ অশ্বাদয়ঃ তত্র ন বিদ্যন্তে ; ন চ পন্থানঃ রথমার্গা ভবন্তি। অথ রথান্ রথযোগান্ পথশ্চ সৃজতে স্বয়ম্। কথং পুনঃ সৃজতে রথাদিসাধনানাং বৃক্ষাদীনামভাবে ? উচ্যতে—ননূক্তম্ "অস্য লোকস্য সর্ব্বাবতো মাত্রামপাদায় স্বয়ং বিহত্য স্বয়ং নির্ম্মায়" ইতি। অন্তঃকরণবৃত্তিঃ অস্য লোকস্য বাসনা মাত্রা, তামপাদায়, রথাদিবাসনারূপান্তঃকরণবৃত্তিঃ তদুপলব্ধিনিমিত্তেন কর্ম্মণা চোদ্যমানা দৃশ্যত্বেন ব্যবতিষ্ঠতে ; তদুচ্যতে—"স্বয়ং নির্ম্মায়" ইতি ; তদেবাহ "রথাদীন্ সৃজতে" ইতি ; ন তু তত্র করণং বা, করণানুগ্রাহকাণি বা আদিত্যাদিজ্যোতীংষি, তদবভাস্যা বা রথাদয়ো বিষয়া বিদ্যন্তে ; তদ্বাসনামাত্রন্তু কেবলং তদুপলব্ধিকর্ম্মনিমিত্তচোদিতোদ্ভূতান্তঃকরণবৃত্ত্যাশ্রয়ং দৃশ্যতে। তদ্যস্য জ্যোতিষো দৃশ্যতে অলুপ্তদৃশঃ, তদাত্মজ্যোতিরত্র কেবলম্ অসিরিব কোশাদ্বিবিক্তম্। ১

তথা ন তত্রানন্দাঃ সুখবিশেষাঃ, মুদঃ হর্ষাঃ পুত্রাদিলাভনিমিত্তাঃ, প্রমুদঃ ত এব প্রকর্ষোপেতাঃ ; অথ চানন্দাদীন্ সৃজতে। তথা ন তত্র বেশান্তাঃ পল্বলাঃ, পুষ্করিণ্যস্তড়াগাঃ, স্রবন্ত্যঃ নদ্যো ভবন্তি ; অথ বেশান্তাদীন্ সৃজতে বাসনামাত্ররূপান্। যস্মাৎ স হি কর্ত্তা, তদ্বাসনাশ্রয়-চিত্তবৃত্ত্যুদ্ভবনিমিত্তকর্ম্ম-হেতুত্বেনেতি অবোচাম তস্য কর্ত্তৃত্বম্ ; ন তু সাক্ষাদেব তত্র ক্রিয়া সম্ভবতি, সাধনাভাবাৎ ; ন হি কারকমন্তরেণ ক্রিয়া সম্ভবতি ; ন চ তত্র হস্তপদাদীনি ক্রিয়াকারকাণি সম্ভবন্তি ; যত্র তু তানি বিদ্যন্তে জাগরিতে, তত্র আত্মজ্যোতিরবভাসিতৈঃ কার্য্য-

করণৈঃ রথাদিবাসনাশ্রয়ান্তঃকরণবৃত্ত্যুদ্ভবনিমিত্তং কর্ম্ম নির্ব্বর্ত্ত্যতে; তেনোচ্যতে—স হি কর্ত্তেতি।

তদুক্তম্—'আত্মনৈবায়ং জ্যোতিষাস্তে পল্যয়তে কর্ম্ম কুরুতে' ইতি; তত্রাপি ন পরমার্থতঃ স্বতঃ কর্ত্তৃত্বং চৈতন্যজ্যোতিষঃ অবভাসকত্বব্যতিরেকেণ—যৎ চৈতন্যাত্মজ্যোতিষা অন্তঃকরণদ্বারেণ অবভাসয়তি কার্য্যকরণানি, তদবভাসিতানি কর্ম্মসু ব্যাপ্রিয়ন্তে কার্য্যকরণানি; তত্র কর্ত্তৃত্বমুপচর্য্যত আত্মনঃ। তদুক্তং "ধ্যায়তীব লেলায়তীব" ইতি; তদেবানূদ্যতে—স হি কর্ত্তেতি ইহ হেত্বর্থম্॥২৬১॥১০॥

টীকা। প্রতীতিং ঘটয়তি—অথেতি। রথাদিসৃষ্টিমাক্ষিপতি—কথং পুনরিতি। বাসনাময়ী সৃষ্টিঃ শ্লিষ্টেত্যুত্তরমাহ—উচ্যত ইতি। তদুপলব্ধিনিমিত্তেনেত্যত্র তচ্ছব্দেন বাসনাত্মিকা মনোবৃত্তিরেবোক্তা। উক্তমেব প্রপঞ্চয়তি—নহীত্যাদিনা। তদুপলব্ধির্ব্বাসনোপলব্ধিঃ, তত্র যৎ কর্ম্ম নিমিত্তং, তেন চোদিতা যোদ্ভূতান্তঃকরণবৃত্তির্গ্রাহকাবস্থা, তদাশ্রয়ং তদাত্মকং তদ্বাসনারূপং দৃশ্যত ইতি যোজনা। তথাপি কথমাত্মজ্যোতিঃ স্বপ্নে কেবলং সিধ্যতি, তত্রাহ—তদ্যস্মেতি। যথা কোশাদসির্বিবিক্তো ভবতি, তথা দৃশ্যায়া বুদ্ধের্বিবিক্তমাত্মজ্যোতিরিতি কৈবল্যং সাধয়তি—অসিরিবেতি। ১

তথা রথাদ্যভাববদিতি যাবৎ। সুখান্যেব বিশিষ্যন্ত ইতি বিশেষাঃ, সুখসামান্যানীত্যর্থঃ। তথেত্যানন্দাদ্যভাবো দৃষ্টান্তিতঃ। অল্পীয়াংসি সরাংসি পল্বলশব্দেনোচ্যন্তে। স হি কর্ত্তেত্যত্র হি-শব্দার্থো যস্মাদিত্যুক্তঃ, তস্মাৎ সৃজতীতি শেষঃ। কুতোঽস্য কর্ত্তৃত্বং সহকার্য্যভাবাদিত্যাশঙ্ক্যাহ—তদ্বাসনেতি। তচ্ছব্দেন বেশান্তাদিগ্রহণম্। তদীয়বাসনাধারশ্চিত্তপরিণামস্তেনোদ্ভবতি যৎ কর্ম্ম, তস্য সৃজ্যমান-নিদানত্বেনেতি যাবৎ। মুখ্যং কর্ত্তৃত্বং বারয়তি—নহীতি। তত্রেতি স্বপ্নোক্তিঃ। সাধনাভাবেঽপি স্বপ্নে ক্রিয়া কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। তর্হি স্বপ্নে কারকাণ্যপি ভবিষ্যন্তি, নেত্যাহ—ন চেতি। তর্হি পূর্ব্বোক্তমপি কর্ত্তৃত্বং কথমিতি চেত্তত্রাহ—যত্র হীতি। উক্তেঽর্থে বাক্যোপক্রমমনুকূলয়তি—তদুক্তমিতি। উপক্রমে মুখ্যং কর্ত্তৃত্বমিহ ত্বৌপচারিকমিতি বিশেষমাশঙ্ক্যাহ—তত্রাপীতি। পরমার্থতশ্চৈতন্যজ্যোতিষো ব্যাপারবদুপাধ্যবভাসকত্বব্যতিরেকেণ স্বতো ন কর্ত্তৃত্বং বাক্যোপক্রমেঽপি বিবক্ষিতমিত্যর্থঃ। আত্মনো বাক্যোপক্রমে কর্ত্তৃত্বমৌপচারিকমিত্যুপসংহরতি—যদিতি। স হি কর্ত্তেত্যৌপচারিকং কর্ত্তৃত্বমিত্যুচ্যতে চেৎ, তস্য ধ্যায়তীবেত্যাদিনোক্তত্বাৎ পুনরুক্তিরিত্যাশঙ্ক্যাহ—যদুক্তমিতি। অনুবাদে প্রয়োজনমাহ—হেত্বর্থমিতি। স্বপ্নে রথাদিসৃষ্টাবিতি শেষঃ॥২৬১॥১০॥

**ভাষ্যানুবাদ**।—[জাগ্রদবস্থা হইতে স্বপ্নাবস্থার পার্থক্য এই যে,] স্বপ্নে তৎকালীন দর্শনযোগ্য রথাদি বিষয় বিদ্যমান নাই। সেইরূপ রথযোগ—রথে যে সকলকে সংযোজিত আবদ্ধ করা হয়, সেই রথবাহী অশ্ব প্রভৃতিও সেখানে নাই; এবং রথের গমনোপযোগী পথসমূহও নাই; অথচ সেই সমস্ত রথ, রথযোগ ও পথসমূহও সৃষ্টি করে। রথাদি-নির্ম্মাণের উপকরণ কাষ্ঠাদির অভাবে সৃষ্টি

করে কিরূপে? ইহার উত্তরে বলা হইতেছে—পূর্ব্বেই বলা হইয়াছে যে, 'সর্ব্ব-প্রকার উপকরণসম্পন্ন এই জাগরণাবস্থার মাত্রা (সংস্কার) সংগ্রহ করিয়া এবং নিজেই শরীরকে একবার নিহত করিয়া ও পুনর্ব্বার নির্ম্মাণ করিয়া' ইত্যাদি। [অভিপ্রায় এই যে, জাগ্রদবস্থার বাসনাসমূহ লইয়া বাসনাময়ী অন্তঃকরণবৃত্তি নিজেই তদুপলব্ধির (বাসনা উপলব্ধির) কারণীভূত প্রাক্তন কর্ম্মরাশি দ্বারা পরিচালিত হইয়া তৎকালদৃশ্য রথাদিরূপে প্রকাশ পাইয়া থাকে; 'স্বয়ং নির্ম্মায়' ইত্যাদি কথায় ঐ অভিপ্রায়ই প্রকাশ করা হইয়াছে। এখানে রথাদির সৃষ্টিবোধক বাক্যও সেই ভাবেরই অভিব্যক্তি করিতেছে মাত্র। বাস্তবিকপক্ষে কিন্তু সেখানে করণ—চক্ষুঃ প্রভৃতি, কিংবা চক্ষুঃপ্রভৃতির অনুগ্রাহক সূর্য্যাদি তেজ বা তৎ-প্রকাশ্য রথাদি বিষয় কিছুই বিদ্যমান থাকে না; কেবল জ্ঞান-বাসনা বা মানস-সংস্কারই অন্তঃকরণকে আশ্রয় করিয়া নিজের উপলব্ধিজনক প্রাক্তন কর্ম্মপ্রভাবে প্রাদুর্ভূত হইয়া দর্শনপথে উপস্থিত হয়; নিত্য প্রকাশশীল জ্যোতির্ম্ময় আত্মা এখানে কোশ-নির্ম্মুক্ত অসির ন্যায় স্বয়ংজ্যোতিরূপে প্রকাশ পাইয়া থাকে মাত্র। ১

সে সময়ে যেমন রথাদি থাকে না, তেমনি আনন্দ (সুখবিশেষ) মুদ্—পুত্রাদি প্রিয় বস্তু লাভজনিত প্রীতি এবং প্রমুদ্—প্রিয় বস্তু লাভে নিরতিশয় সুখ, ইহার কিছুই থাকে না; অথচ সেই আনন্দপ্রভৃতি সমস্তই নির্ম্মাণ করে; এইরূপ সেখানে বেশান্ত—ক্ষুদ্র ক্ষুদ্র জলাশয়, পুষ্করিণী অর্থাৎ তড়াগ (দিঘী), কিংবা স্রবন্তী—নদীসমূহও নাই; অথচ বাসনাময় (সংস্কারাত্মক) বেশান্তপ্রভৃতি সৃষ্টি করে; যেহেতু তিনিই (আত্মাই) কর্ত্তা। [তাহার কর্ত্তৃত্ব কি প্রকার?] এ আপত্তির উত্তরে পূর্ব্বেই আমরা বলিয়াছি যে, যেহেতু ঐ সমস্ত বাসনার আশ্রয়ভূত অন্তঃকরণে যে, বিবিধ বৃত্তির বিকাশ হয়, জীবের পূর্ব্বকৃত কর্ম্মই তাহার একমাত্র নিমিত্ত; এই জন্যই তাহার কর্ত্তৃত্ব আরোপিত হয়; কিন্তু তাহার পক্ষে সাক্ষাৎ সম্বন্ধে কোন ক্রিয়াসম্পাদনই সম্ভব হয় না; কারণ, সেখানে ক্রিয়ানিষ্পাদক কোনরূপ সাধনসামগ্রী বর্ত্তমান থাকে না; সাধনাভাবে কখনও কোনরূপ ক্রিয়া হইতে পারে না। ক্রিয়া-নিষ্পাদক হস্ত-পদাদি কোন সাধনই (কারকই) সেখানে বিদ্যমান থাকে না সত্য; কিন্তু যে জাগরণদশায় ঐ সমস্ত দেহেন্দ্রিয়াদি বিদ্যমান থাকে, সেই জাগরণদশায় আত্মজ্যোতিঃ দ্বারা এরূপ কর্ম্ম নিষ্পাদিত হইয়া থাকে যে, ঐ সমস্ত কর্ম্মজ সংস্কারই মনোমধ্যে সন্নিবিষ্ট থাকিয়া স্বপ্নসময়ে তদনুরূপ বৃত্তি সমুৎপাদন করিয়া দেয়; এই নিমিত্ত 'স হি কর্ত্তা' বলিয়া জীবের কর্ত্তৃত্ব অবধারিত করা হইয়াছে। ২

ইতঃপূর্ব্বে 'পুরুষ আত্মজ্যোতিঃপ্রভাবেই বৃত্তি লাভ করে, কর্ম্ম করে এবং সেখান হইতে ফিরিয়া আইসে' ইত্যাদি বাক্যে এ কথাই উক্ত হইয়াছে। প্রকৃতপক্ষে কিন্তু সেখানেও আত্মা স্বীয় জ্ঞানজ্যোতিঃ দ্বারা অন্তঃকরণাদিকে সমুদ্ভাসিত করিয়া কর্ম্মে প্রবর্ত্তিত করে বলিয়াই তাহার কর্ত্তৃত্ব নির্দ্দেশ করা হইয়াছে, কিন্তু স্বতঃসিদ্ধ পারমার্থিক কর্ত্তৃত্ব বলা হয় নাই। অভিপ্রায় এই যে, যেহেতু আত্মজ্যোতিঃ অন্তঃকরণ দ্বারা দেহেন্দ্রিয়াদিকে উদ্ভাসিত করে, এবং দেহেন্দ্রিয়াদি সাধনসমূহ তদুদ্ভাসিত হইয়াই নানাবিধ কর্ম্মে ব্যাপৃত হইয়া থাকে, সেই হেতুই আত্মার কর্ত্তৃত্ব-ব্যবহার হইয়া থাকে। অন্য শ্রুতিতেও একথা বলা হইয়াছে; যথা—'[ আত্মা ] যেন ধ্যানই করে, যেন স্পন্দনই করে' ইত্যাদি। আত্মার অকর্ত্তৃত্ব জ্ঞাপনের নিমিত্ত এখানে সেই 'ধ্যায়তি' শ্রুতিরই অনুবাদ করা হইয়াছে॥ ২৬১ ॥ ১০ ॥

তদেতে শ্লোকা ভবন্তি,—
স্বপ্নেন শারীরমভিপ্রহত্যাসুপ্তঃ সুপ্তানভিচাকশীতি।
শুক্রমাদায় পুনরৈতি স্থানঙ্ হিরণ্ময়ঃ পুরুষ একহঙ্সঃ ॥
২৬২॥১১॥

**সরলার্থঃ**।—তৎ (তস্মিন্ যথোক্তে বিষয়ে) এতে (বক্ষ্যমাণাঃ) শ্লোকাঃ (সংক্ষিপ্তার্থাঃ মন্ত্রাঃ) ভবন্তি (সন্তি)। [কে তে? ইত্যাহ—] একহংসঃ (এক এব হন্তি—জাগ্রৎস্বপ্নাদ্যবস্থাভেদান্ গচ্ছতি ইতি একহংসঃ), হিরণ্ময়ঃ (সুবর্ণময় ইব জ্যোতিঃস্বভাবাদুজ্জ্বলঃ) পুরুষঃ (জীবঃ) [স্বয়ং] অসুপ্তঃ (অলুপ্তদৃক্স্বরূপ এব সন্) শারীরং (শরীরম্) অভিপ্রহত্য (নিষ্ক্রিয়তাম্ আপাদ্য) সুপ্তান্ (বাসনারূপেণ অন্তঃকরণে স্থিতান্—বাহ্যান্ আধ্যাত্মিকান্ চ বিষয়ান্) অভিচাকশীতি (আত্মজ্যোতিষা পশ্যতীত্যর্থঃ)। শুক্রং (শুদ্ধং উজ্জ্বলম্ ইন্দ্রিয়বৃত্তিম্) আদায় (গৃহীত্বা) স্থানং (কর্ম্মক্ষেত্রং জাগরণম্) পুনঃ ঐতি (আগচ্ছতি) ইত্যর্থঃ॥ ২৬২ ॥ ১১ ॥

**মূলানুবাদ**।—একহংস—যিনি একাকী জাগ্রৎ স্বপ্নাদি নানাবিধ অবস্থা লাভ করেন, সেই হিরণ্ময়—সুবর্ণনির্ম্মিত বস্তুর ন্যায় সমুজ্জ্বল পুরুষ (জীব) নিজে অসুপ্ত থাকিয়া—জ্ঞানশক্তিশূন্য না হইয়া, শরীরকে প্রহত করিয়া অর্থাৎ তাহার ক্রিয়াশক্তি বিলুপ্ত করিয়া দিয়া, সুপ্ত—সংস্কারময় বিষয়সমূহ দর্শন করিতে থাকে। আবার সেই

পুরুষই ইন্দ্রিয়বৃত্তিসমূহ গ্রহণ করিয়া পুনর্ব্বার কর্ম্মক্ষেত্র—জাগরণ অবস্থা প্রাপ্ত হয় ॥ ২৬২ ॥ ১১ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তদেতে—এতস্মিন্নুক্তেঽর্থে এতে শ্লোকাঃ মন্ত্রা ভবন্তি। স্বপ্নেন স্বপ্নভাবেন শারীরং শরীরম্ অভিপ্রহত্য নিশ্চেষ্টতামাপাদ্য অসুপ্তঃ স্বয়ম্ অলুপ্তদৃগাদিশক্তিস্বাভাব্যাৎ, সুপ্তান্ বাসনাকারোদ্ভূতান্ অন্তঃকরণবৃত্ত্যাশ্রয়ান্ বাহ্যাধ্যাত্মিকান্ সর্ব্বানেব ভাবান্ স্বেন রূপেণ প্রত্যস্তমিতান্ সুপ্তান্, অভিচাকশীতি অলুপ্তয়া আত্মদৃষ্ট্যা পশ্যতি অবভাসয়তীত্যর্থঃ। শুক্রং শুদ্ধং জ্যোতিষ্মদিন্দ্রিয়মাত্রারূপম্, আদায় গৃহীত্বা পুনঃ কর্ম্মণে জাগরিতস্থানম্, ঐতি আগচ্ছতি; হিরণ্ময়ঃ হিরণ্ময় ইব চৈতন্যজ্যোতিঃস্বভাবঃ, পুরুষঃ একহংসঃ এক এব হন্তীত্যেকহংসঃ,—একঃ জাগ্রৎস্বপ্নেহলোকপরলোকদীন্ গচ্ছতীত্যেকহংসঃ ॥২৬২॥১১॥

টীকা। তদেতে শ্লোকা ভবন্তীত্যেতৎ প্রতীকং গৃহীত্বা ব্যাচষ্টে—তদেত ইতি। উক্তোঽর্থঃ স্বয়ংজ্যোতিষ্ট্বাদিঃ। শারীরমিতি স্বার্থে বৃদ্ধিঃ। স্বয়মসুপ্তত্বে হেতুমাহ—অলুপ্তেতি। ব্যাখ্যেয়ং পদমাদায় ব্যাচষ্টে—সুপ্তানিত্যাদিনা। উক্তমনূদ্য পদান্তরমবতার্য্য ব্যাকরোতি—সুপ্তানভিচাকশীতীতি ॥ ২৬২ ॥ ১১ ॥

**ভাষ্যানুবাদ।**—'তদ্ এতে' ইত্যাদি। এই যে বিষয় বলা হইল, এ বিষয়ে নিম্নলিখিত শ্লোক ( মন্ত্রসমূহ ) আছে—হিরণ্ময় অর্থাৎ সুবর্ণময় বস্তুর ন্যায় উজ্জ্বল—স্বাভাবিক চৈতন্য জ্যোতিঃসম্পন্ন, একহংস—একাকীই গমন করে বলিয়া—একহংস, অর্থাৎ একই আত্মা জাগ্রৎ, স্বপ্ন, ইহলোক ও পরলোকাদি স্থানে গমন করে বলিয়া 'একহংস'-পদবাচ্য পুরুষ ( জীব ) স্বপ্নাবস্থা দ্বারা শরীরকে প্রহত—নিশ্চেষ্টভাবাপন্ন করিয়া অথচ স্বভাবসিদ্ধ দর্শনশক্তি প্রভৃতি গুণগুলি অবিলুপ্ত থাকায় নিজে সুপ্ত না হইয়া, সুপ্ত বিষয়সমূহকে—স্বীয় অন্তঃকরণবৃত্তি আশ্রয় করিয়া বাসনারূপে অভিব্যক্ত, অথচ নিজ নিজ স্বরূপে অনভিব্যক্ত বাহ্য ও আধ্যাত্মিক সমস্ত বিষয়রাশি অবিলুপ্ত স্বীয় জ্ঞানশক্তিপ্রভাবে দর্শন করিয়া থাকে, অর্থাৎ সেই সমস্ত বাসনাময় বিষয় প্রকাশ করিয়া থাকে (১)। আবার শুক্র শুদ্ধ ( উজ্জ্বল ) জ্যোতির্ম্ময় ইন্দ্রিয়বৃত্তিনিচয় গ্রহণ করিয়া কর্ম্ম করিবার জন্য পুনশ্চ জাগ্রৎ অবস্থায় আগমন করিয়া থাকে ॥ ২৬২ ॥ ১১ ॥

(১) তাৎপর্য্য—জীব জাগরণ সময়ে চক্ষুঃ প্রভৃতি ইন্দ্রিয় দ্বারা যে সমুদয় বিষয় উপভোগ বা সম্পাদন করে, সে সমুদয়ের সূক্ষ্ম সংস্কাররাশি হৃদয়পটে থাকিয়া যায়, কিন্তু সে সমুদয়

প্রাণেন রক্ষন্নবরং কুলায়ং বহিষ্কুলায়াদমৃতশ্চরিত্বা। স ঈয়তেঽমৃতো যত্র কামꣳহিরণ্ময়ঃ পুরুষ একহꣳসঃ ॥ ২৬৩ ॥ ১২ ॥

**সরলার্থঃ ।**—অমৃতঃ ( অমরণধর্ম্মা ) একহংসঃ সঃ হিরণ্ময়ঃ পুরুষঃ ( জীবঃ ) প্রাণেন ( পঞ্চবৃত্ত্যাত্মকেন ) অবরং ( নিকৃষ্টং মলমূত্রাদ্যনেকাশুচিময়ত্বাৎ অশুদ্ধম্ ) কুলায়ং ( বাসনীড়ং শরীরং ) রক্ষন্ ( পরিপালয়ন্ ), [স্বয়ং] অমৃতঃ ( মরণরহিতঃ —স্বরূপেণ বিদ্যমান এব ) কুলায়াৎ ( শরীরাৎ ) বহিঃ ( পরিভ্রাম্য, শরীরে অনাসক্তঃ ) অমৃতঃ ( স্বয়ম্ অবিকৃত এব তিষ্ঠন্ ) যত্র ( যত্র যত্র বিষয়ে ) কামং ( অভিলাষঃ ), [ তত্র তত্র ] ঈয়তে (গচ্ছতি) ॥২৬৩॥১২॥

**মূলানুবাদ ।**—মরণরহিত একহংস সেই হিরণ্ময় পুরুষ পঞ্চবৃত্তিবিশিষ্ট প্রাণ দ্বারা, নিকৃষ্ট বাসস্থান শরীরকে রক্ষা করত নিজে শরীরের বাহিরে বিচরণ করিয়া অর্থাৎ শরীরে অনাসক্তভাবে অবস্থান করিয়া, যেখানে ইচ্ছা, সেখানে গমন করে ॥ ২৬৩ ॥ ১২ ॥

**শাঙ্করভাষ্যম্ ।**—তথা প্রাণেন পঞ্চবৃত্তিনা, রক্ষন্ পরিপালয়ন্, অন্যথা মৃতভ্রান্তিঃ স্যাৎ; অবরং নিকৃষ্টম্ অনেকাশুচিসঙ্ঘাতত্বাদত্যন্তবীভৎসম্, কুলায়ং নীড়ং শরীরম্, স্বয়ং তু বহিঃ তস্মাৎ কুলায়াৎ, চরিত্বা—যদ্যপি শরীরস্থ এব স্বপ্নং পশ্যতি, তথাপি তৎসম্বন্ধাভাবাৎ তৎস্থ ইবাকাশঃ বহিশ্চরিত্বেত্যুচ্যতে; অমৃতঃ স্বয়মমরণধর্ম্মা, ঈয়তে গচ্ছতি। যত্র কামম্ যত্র যত্র কামঃ বিষয়েষু উদ্ভূতবৃত্তির্ভবতি, তং তং কামং বাসনারূপেণোদ্ভূতং গচ্ছতি ॥২৬৩॥১২॥

টীকা। তথাশব্দঃ স্বপ্নগতবিশেষসমুচ্চয়ার্থঃ। কিমিতি স্বপ্নে প্রাণেন শরীরমাত্মা পালয়তি, তত্রাহ—অন্যথেতি। বহিশ্চরিত্বেত্যযুক্তং, শরীরস্থস্য স্বপ্নোপলম্ভাদিত্যাশঙ্ক্যাহ—যদ্যপীতি। তৎসম্বন্ধাভাবাদ্বহিশ্চরিত্বেত্যুচ্যত ইতি সম্বন্ধঃ। দেহস্থস্যৈব তদসম্বন্ধে দৃষ্টান্তমাহ—তৎস্থ-ইতি ॥২৬৩॥১২॥

**ভাষ্যানুবাদ ।**—সেইরূপ [ উক্ত আত্মা ] প্রাণনাদি পঞ্চপ্রকার বৃত্তিবিশিষ্ট প্রাণ দ্বারা অবর নিকৃষ্ট অর্থাৎ অনেক প্রকার অশুচিদ্রব্যসমবায়ে সমুৎপন্ন বলিয়া অত্যন্ত বীভৎস ঘৃণার বিষয় কুলায়কে—জীব পক্ষীর বাসস্থান শরীরকে

---

সংস্কার নিজ নিজ কার্য্য হইতে বিরত থাকায়, অথবা জাগ্রৎব্যাপারের ন্যায় স্পষ্টতঃ উপলব্ধি না হওয়ায় এখানে 'সুপ্ত' বলিয়া উক্ত হইয়াছে। ব্রহ্মচৈতন্যরূপী জীবের চৈতন্য কখনও বিলুপ্ত হয় না; এই জন্য স্বপ্নদ্রষ্টা জীবকে 'অসুপ্ত' বলা হইয়াছে; বিশেষতঃ জীবচৈতন্য যদি সুপ্ত—লুপ্তচৈতন্য হইত, তাহা হইলে স্বপ্নদৃশ্যই বা দেখিত কে ?

রক্ষা করত, (১) নচেৎ ( আত্মা শরীর ত্যাগ করিলে ) দেহে মৃতভ্রান্তি উৎপন্ন হইত ; অথচ নিজে এই শরীরের বাহিরে বিচরণ করিয়া এবং নিজে মৃত্যু-রহিত থাকিয়া—যেখানে কামনা অর্থাৎ যে যে বিষয়ে তাহার মনোবৃত্তি বা অভিলাষ উৎপন্ন হয়, পূর্ব্বসংস্কার স্বরূপে প্রাদুর্ভূত সেই সেই বিষয়ে গমন করিয়া থাকে। আত্মা যদিও শরীরমধ্যে থাকিয়াই স্বপ্ন দর্শন করে সত্য, তথাপি আকাশ যেরূপ শরীরে থাকিয়াও শরীরে থাকে না—নির্লিপ্ত, সেইরূপ সে সময়ে দেহের সহিত আত্মার অভিমানাত্মক সম্বন্ধ থাকে না বলিয়া "বহিশ্চরিত্বা" বলা হইয়াছে ॥২৬৩॥১২॥

স্বপ্নান্ত উচ্চাবচমীয়মানো রূপাণি দেবঃ কুরুতে বহূনি। উতেব স্ত্রীভিঃ সহ মোদমানো জক্ষদুতেবাপি ভয়ানি পশ্যন্ ॥ ২৬৪ ॥ ১৩ ॥

**সরলার্থঃ**—দেবঃ ( দ্যুতিমান্ জীবঃ ) স্বপ্নান্তে ( স্বপ্নস্থানে ) উচ্চাবচম্ ( উচ্চম্ উৎকৃষ্টং দেবাদিভাবম্, অবচম্ অপকৃষ্টং পশ্বাদিভাবম্ ) ঈয়মানঃ ( প্রাপ্নুবন্ সন্ ) স্ত্রীভিঃ সহ উত মোদমানঃ ( প্রীতিম্ অনুভবন্ ) ইব ( ইবশব্দঃ অবাস্তবত্বদ্যোতকঃ ), জক্ষৎ উত ( অপি—বয়স্যৈরপি সহ হসন্ ) ইব, তথা ভয়ানি ( ভয়ানকানি ) অপি পশ্যন্ [ ইব ] বহূনি রূপাণি ( দৃশ্যানি ) কুরুতে ( নির্ম্মাতি ) ॥২৬৪॥১৩

**মূলানুবাদ**—স্বতঃ প্রকাশসম্পন্ন জীব স্বপ্নসময়ে উত্তমাধম বিবিধ রূপ ধারণ করত [ কখনও ] যেন রমণীগণের সহিত আমোদই করিয়া থাকে ; [ কখনও ] যেন [ বয়স্যগণের সঙ্গে ] হাস্যই করিয়া

---

(১) তাৎপর্য্য—শরীরের বীভৎসতা অন্যত্র স্পষ্টকথায় অভিহিত হইয়াছে। যথা—

"স্থানাদ্বীজাদুপষ্টম্ভাৎ নিঃস্যন্দান্নিধনাদপি।
কায়মাধেয়শৌচত্বাৎ পণ্ডিতা হ্যশুচিং বিদুঃ ॥"
( পাতঞ্জলদর্শনের বাচস্পতিমিশ্রকৃত টীকা )

নিম্নলিখিত কারণে পণ্ডিতগণ এই স্থূল শরীরকে অশুচি বলিয়া মনে করেন। উৎপত্তিস্থান কদর্য্য জরায়ু; বীজ—শুক্র শোণিত; উপষ্টম্ভ—অস্থি প্রভৃতি; নিঃস্যন্দন—মল মূত্রাদি নিঃসরণ ; এবং নিধন—মৃত্যু ; উক্ত অবস্থা ও বস্তুগুলি সাক্ষাৎ বা পরম্পরাসম্বন্ধে অপবিত্রতার কারণ ; অথচ স্থূল শরীর কখনই উহাদের সহিত সম্বন্ধশূন্য হইয়া থাকিতে পারে না; এই জন্য বীভৎস।

থাকে; [আবার কখনও] যেন ভয়ানক ব্যাঘ্রাদিই দর্শন করে; এইরূপে বহুপ্রকার দৃশ্য বস্তু নির্ম্মাণ করিয়া থাকে ॥ ২৬৪ ॥ ১৩ ॥

**শাঙ্করভাষ্যম্ ।**—কিঞ্চ, স্বপ্নান্তে স্বপ্নস্থানে উচ্চাবচম্ উচ্চং দেবাদি-ভাবম্, অবচং তির্য্যগাদিভাবং নিকৃষ্টম্, তদুচ্চাবচম্, ঈয়মানঃ গম্যমানঃ প্রাপ্নুবন্, রূপাণি, দেবঃ দ্যোতনাবান্, কুরুতে নির্ব্বর্ত্তয়তি—বাসনারূপাণি বহূনি অসঙ্খ্যেয়ানি। উত অপি, স্ত্রীভিঃ সহ মোদমান ইব, জক্ষদিব হসন্নিব বয়স্যৈঃ; উত ইব অপি ভয়ানি—বিভেত্যেভ্য ইতি ভয়ানি—সিংহব্যাঘ্রাদীনি পশ্যন্নিব ॥২৬৪॥১৩॥

টীকা। স্বপ্নস্থং বিশেষান্তরমাহ—কিং চেতি। উচ্চাবচং বিষয়ীকৃত্য তেন তেনাত্মনা স্বেনৈব স্বয়ং গম্যমান ইতি যাবৎ ॥২৬৪॥১৩॥

**ভাষ্যানুবাদ ।**—অপি চ, দেব—স্বাভাবিক প্রকাশসম্পন্ন জীব স্বপ্নান্তে অর্থাৎ স্বপ্নসময়ে উচ্চাবচ—উচ্চ অর্থ—উৎকৃষ্ট দেবতাদিরূপ, অবচ অর্থ নিকৃষ্ট—পশুপক্ষিপ্রভৃতি ভাব লাভ করত বাসনাময় (ভাবনাত্মক) বহু অসংখ্য দৃশ্য বস্তু সম্পাদন করিয়া থাকে। [তাহাই বিশেষ করিয়া প্রদর্শন করিতেছেন—] যেন রমণীগণের সহিত আমোদই অনুভব করে, যেন বন্ধুবর্গের সঙ্গে হাস্যই করে, এবং যেন বহুবিধ ভয় অর্থাৎ যাহাদিগের নিকট হইতে ভয় হয়, সেই সিংহ ব্যাঘ্র প্রভৃতি অবলোকন করে ॥২৬৪॥১৩॥

আরামমস্য পশ্যন্তি ন তং পশ্যতি কশ্চনেতি। তন্নায়তং বোধয়েদিত্যাহুঃ। দুর্ভিষজ্যংহাস্মৈ ভবতি, যমেষ ন প্রতিপদ্যতে। অথো খল্বাহুর্জাগরিতদেশ এবাস্যৈষ ইতি, যানি হ্যেব জাগ্রৎ পশ্যতি, তানি সুপ্ত ইতি, অত্রায়ং পুরুষঃ স্বয়ংজ্যোতির্ভবতি, সোঽহং ভগবতে সহস্রং দদাম্যত ঊর্দ্ধং বিমোক্ষায় ব্রূহীতি ॥ ২৬৫ ॥ ১৪ ॥

**সরলার্থঃ ।**—অস্য (আত্মনঃ) আরামং (বাসনাসম্পাদিতাং ক্রীড়াং ব্যাপারমাত্রং) পশ্যন্তি [সর্ব্বে জনাঃ], কশ্চন (কশ্চিদপি) তম্ (আত্মানং) ন পশ্যতি (আত্মনঃ বিবিক্তং রূপং ন জানাতীত্যর্থঃ) ইতি। [অত্রার্থে লোকপ্রসিদ্ধিমাহ—] তং (সুপ্তং পুরুষং) আয়তং (সহসা) ন বোধয়েৎ (জাগরিতং ন কুর্য্যাৎ) ইতি আহুঃ (কথয়ন্তি) [চিকিৎসকাদয়ঃ]। [অত্র দোষমাহুঃ—] এষঃ (আত্মা) যম্ (ইন্দ্রিয়দ্বারদেশং) ন প্রতিপদ্যতে (যদি কদাচিৎ ত্বরয়া

প্রবোধ্যমানঃ আত্মা ইন্দ্রিয়াণি স্বস্বগোলকদেশং ন প্রবেশয়েৎ, বিপর্য্যয়েণ বা প্রবেশয়েৎ, তদা ) অস্মৈ ( অস্য জাগ্রতঃ ) দুর্ভিষজ্যং (দুষ্করং ভিষক্-কর্ম্ম যস্য, তৎ) ভবতি হ ( প্রসিদ্ধৌ, দুঃখেন চিকিৎসনীয়োঽন্ধো ভবতীতি ভাবঃ )। অথো ( অপি ) খলু (প্রসিদ্ধৌ) আহুঃ (কথয়ন্তি) [ জনাঃ ]—অস্য ( সুপ্তস্য ) এষঃ ( বর্ত্তমানঃ ) জাগরিতদেশঃ এব ( জাগরিতো যো দেশঃ, স এব অস্য দেশ ইত্যর্থঃ ) ;—পুরুষঃ জাগ্রৎ ( প্রবুদ্ধঃ সন্ ) যানি ( বস্তুনি ) এব হি পশ্যতি, সুপ্তঃ ( নিদ্রিতঃ সন্ ) তানি তৎসংস্কারপ্রসূতানি ( বস্তুনি এব ) [ পশ্যতি ] ; অত্র ( স্বপ্নদশায়াং ) অয়ং পুরুষঃ স্বয়ংজ্যোতিঃ ভবতি ইতি। [ এবং প্রবোধ্যমানঃ জনকঃ যাজ্ঞবল্ক্যমাহ—] সঃ ( এবং প্রবোধিতঃ ) অহং ভগবতে ( পূজনীয়ায় তুভ্যং ) সহস্রং দদামি ; অতঃ ঊর্দ্ধং ( অতঃপরং ) বিমোক্ষায় ( মোক্ষোপায়ং ) ব্রূহি ( কথয় ) ইতি ॥২৬৫॥১৪॥

**মূলানুবাদ।**—সাধারণ লোকে এই আত্মার আরাম অর্থাৎ চেষ্টামাত্রই দর্শন করিয়া থাকে, কিন্তু কেহই ইহার স্বরূপ দর্শন করে না। চিকিৎসকগণ বলিয়া থাকেন যে, নিদ্রিত ব্যক্তিকে হঠাৎ জাগরিত করিবে না ; কারণ, ঐরূপ হইলে, আত্মা যে যে ইন্দ্রিয়কে যে যে স্থান হইতে আহরণ করিয়া নিদ্রিত হইয়াছিল, সহসা জাগরণের দরুণ যদি দৈবাৎ সেই সমস্ত ইন্দ্রিয়কে নিজ নিজ স্থানে প্রেরণ করিতে না পারে, তাহা হইলে শরীরে অপ্রতিক্রিয় রোগ উৎপন্ন হইয়া থাকে।

লোকে আরও বলিয়া থাকে যে, এই সুপ্ত ব্যক্তির যে, এই স্বপ্নস্থান, ইহা জাগরিতদেশই বটে, অর্থাৎ জাগ্রদবস্থায় যে বিষয় যেরূপভাবে দর্শন করিয়াছে, এখন বাসনা প্রভাবে সেই সমস্ত বিষয়ই অনুভব করিতেছে ; এই স্বপ্নাবস্থায় পুরুষ স্বয়ংজ্যোতিরূপে প্রকাশ পায়। [ এইরূপ উপদেশ লাভে পরিতুষ্ট জনক মহারাজ যাজ্ঞবল্ক্যকে বলিলেন— ] আপনার নিকট শিক্ষাপ্রাপ্ত আমি পূজনীয় আপনাকে সহস্র ( সহস্রসংখ্যক গো বা স্বর্ণমুদ্রা ) দান করিতেছি; অতঃপর মোক্ষলাভের উপায় উপদেশ করুন ইতি ॥ ২৬৫ ॥ ১৪ ॥

**শাঙ্করভাষ্যম্।**—আরামম্ আরমণম্ আক্রীড়াম্ অনেন নির্ম্মিতাং বাসনারূপাম্, অস্যাত্মনঃ পশ্যন্তি সর্ব্বে জনাঃ—গ্রামং নগরং স্ত্রিয়ম্ অন্নাদ্যমিত্যাদি

